একথা শশী ছাড়া আর কারুর মুখ থেকে বেরুলে মাসী সহ্য করত না। কিন্তু শশীর এখন রাজপাট ; সুতরাং অতিকষ্টে কথাটা হজম করে মাসী বললে, "বেশ আমি না হয় ধুমসি, তুই না হয় রূপুসী, তা বলে তোর মাসী ত, তুই পারিস বলেই সাধছি নইলে আর কাউকে কি বলতে গেছি ?"

মনস্তত্ত্বে মাসীর অশিক্ষিত পটুত্ব ছিল। রূপসী বলায় ও ক্ষমতার উল্লেখে খুশী হয়ে শশী বললে, "আচ্ছা চ দেখি, বাবু গাড়ি আনতে গেছে।"

ঝগড়া হঠাৎ থেমে যাওয়ায় দরজায় ভিড় হাল্কা হয়ে গিয়েছিল। বেগুন ইতিমধ্যে নীরবে টীনের ভাঙ্গা পেঁটরা থেকে কাপড়-চোপড় বার করায় মন দিয়েছে।

'সায়েবদের মেলায়' যাবার আশায় আপাততঃ রাগটা কিছু ভুলে, মাসী শশীকে নিয়ে বেরিয়ে যাবার সময় বলে গেল, "খোরাকী আর ভাড়া না পেলে বাছা, বলে যাচ্ছি, কাল থেকে আমার বাড়ীতে আর তোমার জায়গা হবে না।"

"আচ্ছা আজই ভাড়া দেব।" বলে বেগুন দরজাটা সশব্দে ভেজিয়ে দিলে। এখন তাড়াতাড়ি সাজ-পোশাক তার না করলে নয়। আজকের এই একজিবিশনই তার একমাত্র আশা। সত্যই দু'মাস তার ঘরে কেউ আসে নি, দু'মাস ধরে মাসীর কাছে ধারে খাচ্ছে। প্রদীপের তেলটুকুও আজ ক্ষ্যান্তর অনুপস্থিতিতে তার ঘর থেকে না বলে নিয়ে এসেছে। মাসী যে পয়সা না পেলে এতদিনের বাসিন্দা বলে একটুও খাতির রাখবে না একথা সে ভাল রকমই জানে। আজ কোন রকমে শিকার হাতড়ান চাইই। তাই মান্ধাতার আমলের সিল্কের শাড়ীটা এতক্ষণ ধরে সে সেলাই করেছে। আজ একজিবিশনে গেলে, রাত্রের মত খাওয়া বন্ধ জানলেও এখন জলখাবারের জন্যে অপব্যয়

# বিকৃত ক্ষুধার ফাঁদে

ঘরের দরজায় ধাক্কার সঙ্গে সঙ্গে বাড়ীউলীর কর্কশ গলা শোনা গেল, "ভরসন্ধ্যেয় দরজা বন্ধ কেন লা বেগুন ? খোল্ না, কতক্ষণ দাঁড়াব !"

প্রদীপের অস্পষ্ট আলোকে একটি বিগত-যৌবনা রোগা লম্বা স্ত্রীলোক, সিল্কের একটা শাড়ী সেলাই করছিল। স্ত্রীলোকটির ঠিক বয়স আন্দাজ করা কঠিন হলেও শিল্কের শাড়ীটি যে সমস্ত উজ্জ্বলতা ও সৌন্দর্য খুইয়ে বীভৎস প্রৌঢ়ত্বে এসে পৌছেছে এটা সহজেই বোঝা যায়।

দরজায় প্রথম আঘাত শুনে বেগুন কিসের আশায় একটু চঞ্চল হয়ে তাড়াতাড়ি শাড়ীটি বিছানার তলায় লুকোবার চেষ্টা করতে গেছ্‌ল কিন্তু তারপর বাড়ীউলির গলার স্বর শুনে সেটি আর না লুকিয়ে বিরক্ত স্বরে বললে, "খোলাই আছে, জোরে ধাক্কা দাও।" তারপর আবার সে সেলাইএ মন দিলে।

তার হারান-যৌবনের সমস্ত সম্পদের মধ্যে ঐ কণ্ঠস্বরটুকু বুঝি এখনো অবশিষ্ট ছিল। কণ্ঠস্বরটি ছেঁড়া জুতোর নতুন ফিতার মত একেবারে বেখাপ্পা !

বাড়উলী তার বিপুল বাতগ্রস্ত দেহ নিয়ে অতি কষ্টে এক পায়ের ওপর ভর দিয়ে বেঁকে আর একপা তুলে উঁচু চৌকাঠটা ডিঙিয়ে ঘরে ঢুকে বললে,—"সে ছোঁড়া ত আজও এল না রে বেগুন—সে এবার ভেগেছে।"

বেগুন কোন কথা না বলে নীরবে শাড়ীটা সেলাই করতে লাগল।

বাড়ীউলী তক্তপোশ কাঁপিয়ে বসে বললে, "বলছিলুম কি, এই বেলা তোর তাগা জোড়াটা বিক্রি করে ফেল্ ; শশীর বাবু ত শশীকে

একথা শশী ছাড়া আর কারুর মুখ থেকে বেরুলে মাসী সহ্য করত না। কিন্তু শশীর এখন রাজপাট ; সুতরাং অতিকষ্টে কথাটা হজম করে মাসী বললে, "বেশ আমি না হয় ধুমসি, তুই না হয় রূপসী, তা বলে তোর মাসী ত, তুই পারিস বলেই সাধছি নইলে আর কাউকে কি বলতে গেছি ?"

মনস্তত্বে মাসীর অশিক্ষিত পটুত্ব ছিল। রূপসী বলায় ও ক্ষমতার উল্লেখে খুশী হয়ে শশী বললে, "আচ্ছা চ দেখি, বাবু গাড়ি আনতে গেছে।"

ঝগড়া হঠাৎ থেমে যাওয়ায় দরজায় ভিড় হাল্কা হয়ে গিয়েছিল। বেগুন ইতিমধ্যে নীরবে টীনের ভাঙ্গা পেঁটরা থেকে কাপড়-চোপড় বার করায় মন দিয়েছে।

'সায়েবদের মেলায়' যাবার আশায় আপাততঃ রাগটা কিছু ভুলে, মাসী শশীকে নিয়ে বেরিয়ে যাবার সময় বলে গেল, "খোরাকী আর ভাড়া না পেলে বাছা, বলে যাচ্ছি, কাল থেকে আমার বাড়ীতে আর তোমার জায়গা হবে না।"

"আচ্ছা আজই ভাড়া দেব।" বলে বেগুন দরজাটা সশব্দে ভেজিয়ে দিলে। এখন তাড়াতাড়ি সাজ-পোশাক তার না করলে নয়। আজকের এই একজিবিশনই তার একমাত্র আশা। সত্যই ছ'মাস তার ঘরে কেউ আসে নি, ছ'মাস ধরে মাসীর কাছে ধারে খাচ্ছে। প্রদীপের তেলটুকুও আজ ক্ষ্যান্তর অনুপস্থিতিতে তার ঘর থেকে না বলে নিয়ে এসেছে। মাসী যে পয়সা না পেলে এতদিনের বাসিন্দা বলে একটুও খাতির রাখবে না একথা সে ভাল রকমই জানে। আজ কোন রকমে শিকার হাতড়ান চাইই। তাই মান্ধাতার আমলের সিল্কের শাড়ীটা এতক্ষণ ধরে সে সেলাই করেছে। আজ একজিবিশনে গেলে, রাত্রের মত খাওয়া বন্ধ জানলেও এখন জলখাবারের জন্যে অপব্যয়

করবার তার একটা পয়সাও নেই। তার শেষ পয়সাকটি টিকিট কেনবার জন্যে রাখতেই হবে। প্রদীপের স্তিমিত আলোর সামনে সে চুলটা বাঁধতে গেল।

ডানদিকে কপালের ওপরেই চুল অত্যন্ত পাতলা হয়ে টাক পড়বার মত হয়েছে, সেখানটা যথাসাধ্য অন্যদিকের চুল টেনে ঢেকে সে খোঁপা বাঁধলে। একটি মাত্র ভাল যে সেমিজ ছিল তা ধোপা বহুদিন থেকে পয়সা না পেয়ে আর ফেরত দিয়ে যায় না—সুতরাং পুরোন আধ-ময়লা সেমিজটা দিয়েই কাজ চালাতে হবে। পাউডারের কৌটো বহুদিন খালি! কেরোসিনের ডিবের আলোয় খড়ির গুঁড়ো ধরা পড়ে না কিন্তু একজিবিশনের উজ্জ্বল আলোতে খড়ির গুঁড়ো মেখে যেতে তার সাহস হ'ল না। দুই চোখের কোণের কালীভরা কোটর, লুকোবার কোন উপায় নেই। তাদের ব্যবসায়ে ভাল সাজ-পোশাকের মূল্য যে কত, তা সে বেশ জানে, বিশেষতঃ এই যৌবনের পারে এসে মানুষের চোখে ধাঁধা লাগাতে হলে সাজ-পোশাকের অন্তরালে আসন্ন-বার্ধক্যের কুশ্রীতা গোপন না করলে যে চলতেই পারে না। কিন্তু বেশ-ভূষা দূরের কথা, কিছুদিন ধরে দু'বেলার উপযুক্ত যৎকিঞ্চিৎ অন্নসংস্থান করাও তার পক্ষে বিশেষ কঠিন হয়ে উঠেছে! যে তাগা জোড়া বিক্রি করবার পরামর্শ দিতে এসে মাসী এইমাত্র ঝগড়া করে গেছে, সেই তাগা জোড়াটা বার করে নিয়ে সে পরলে। কেন সে তাগা বিক্রি করতে চায় না, তা যদি মাসী জানত! তার শেষ সোনার অলঙ্কার যে বহুদিন আগে অভাবের তাড়নায় বিক্রি হয়ে গেছে, একথা জানিয়ে, তার তাগা জোড়া এবং সমস্ত গহনাই যে গিল্টি এই সংবাদ দিয়ে, সে আর বাড়ীর সবার কাছে ছোট হ'তে চায় না।

শেষকালে কিন্তু শশীর কথা মনে ক'রে সে তাগা জোড়া খুলে

রাখলে। বহুদিন আগে তার এক শৌখীন সাহেবি-ঘেঁষা প্রণয়ী জুটেছিল। সে তাকে জুতো পরিয়ে বিবি সাজিয়ে ঘুরিয়ে নিয়ে বেড়াত। জরি দেওয়া এক জোড়া হিল-তোলা জুতো বহুদিন পেঁটরার এক কোণে অব্যবহৃত হয়ে পড়েছিল। আজ সেটিকে বার ক'রে ভাল করে পরিষ্কার ক'রে সে অনেকদিন বাদে পায় দিলে। জুতোর সঙ্গে তাগা মানাবে না ভেবেই, সে তাগা জোড়া খুলে রেখেছিল।

সাজ-গোজ সমাপ্ত ক'রে যখন সে পথে বেরুল তখন বেশ অন্ধকার হয়ে এসেছে। অনেকখানি পথ হেঁটে যেতে হবে। অনেক দিন বাদে জুতো পায়ে দিয়ে চলতে একটু অসুবিধা হচ্ছিল কিন্তু একেবারে অনভ্যস্ত নয় বলে তার চাল-চলন নিতান্ত অস্বাভাবিক দেখাচ্ছিল না।

চৌরঙ্গীর চৌমাথা পার হবার সময়, দু'জন লোক তার সম্বন্ধে একটা অভদ্র ইঙ্গিত ক'রে হেসে উঠল। তার আকর্ষণীশক্তি একেবারে লোপ পায় নি মনে ক'রে বেগুন একটু খুশীই হল।

টিকিট বিক্রেতা মনস্তত্ত্ববিদ্ নয়; তাদের সে অবসরও নেই, নইলে সেদিন দক্ষিণ তোরণের টিকিট-ঘরের কাউণ্টারে টিকিট নেবার সময় একটি শিরওঠা কঠিন সৌষ্ঠবহীন হাতের কাঁপুনিতে তারা অনেক কিছু দেখতে পেত। এটি বেগুনের শেষ আধুলী।

আলোকের উন্মত্ত উৎসব। অসংখ্য উৎসবমত্ত মানুষের কোলাহলের সঙ্গে দূরের ব্যাণ্ডের অপরিস্ফুট সুরধারার মাধুর্য ও সমস্ত আনন্দ সমারোহের ওপর অতল গভীর আকাশের স্নিগ্ধ নক্ষত্রখচিত রহস্যাবরণ,—সমস্তই বেগুনের কুটিল পথক্লান্ত জীবনের,—নিত্য অবহেলায় মরচেপড়া মনের কাছে সম্পূর্ণ ব্যর্থ হয়ে গেল।

মেহেদি গাছের বেড়া দেওয়া বাঁদিকের অপেক্ষাকৃত নির্জন পথটা

দিয়ে সে এগিয়ে চলল। দুর্বল শরীরে এতখানি হেঁটে এসে এখন সে বেশ ক্লান্ত। বুকের ভেতর পুরানো বেদনাটা তাকে পরিহাস করবার জন্যই যেন মাঝে মাঝে চিড়িক দিয়ে উঠছিল। কিছুদূর গিয়েই অল্প অন্ধকারে একটা খালি বেঞ্চি দেখে কিছু জিরিয়ে নেবার জন্যে সে বসে পড়ল। এ পথটা দিয়ে লোকজনের যাতায়াত অপেক্ষাকৃত কম। সামনেই একটা বৈদ্যুতিক বাতির পোষ্ট, কিন্তু তাতে আলো ছিল না। বেগুন কতকটা নিজের অজ্ঞাতে ও কতকটা সজ্ঞানে আসন্ন সংগ্রামের জন্যে যেন শক্তি সংগ্রহ করছিল। কিছুক্ষণ অবসন্ন ভাবে বসে থাকবার পর হঠাৎ পাশে চোখ পড়াতে সে বিস্মিত ও আনন্দিত হয়ে উঠল। তার অলক্ষ্যে কে একজন বেঞ্চির অন্য পাশে এসে বসেছে! অন্ধকারে তার মুখ ও বেশভূষা ভাল ক'রে দেখা না গেলেও, সে যে পুরুষ এবং বলিষ্ঠ পুরুষ তা বুঝতে বিশেষ কষ্ট হয় না। বেগুন সজাগ ও উদ্‌গ্রীব হয়ে ভাল করে বসল। ডান পায়ের জুতো মাটিতে ঠুকে বার কয়েক শব্দ করলে এবং মাথার কাপড় ফেলে হঠাৎ খোঁপার কি ত্রুটি শোধরাতে বিশেষ করে মন দিলে।

সামনের বাতিটা কোন কারণে নিশ্চয় খারাপ হয়েছে। একজন মিস্ত্রী সেটা জ্বালাবার চেষ্টা করছিল। হঠাৎ বাতিটা পলকের জন্যে জ্বলেই নিভে গেল। ঐ পলকটিতে লোকটাকে দেখে নেবার সুযোগ কিন্তু বেগুনের হয়নি। যাই হোক লোকটা তাকে দেখতে পেয়েছিল নিশ্চয়ই। অন্ততঃ সেও এবার তার দিকে একটু পাশ ফিরে একটা পায়ের ওপরে পা তুলে দিয়ে বসল। মাথার খোঁপার কাল্পনিক ত্রুটি শুধরে বেগুন বেশ একটু জোরেই হাতটা নামালে। হাতের গিল্টির চুড়িগুলি বেজে উঠল—রিন্‌ঠিন্‌রিনিঠিন্‌।

অন্ধকার হলেও বোঝা গেল লোকটা তার দিকেই চেয়ে আছে; কিন্তু কিছুক্ষণ চুপ করে থেকেও তার দিক থেকে অগ্রসর হবার

কোন লক্ষণ পাওয়া গেল না। বেগুন একটু অধীর হয়ে উঠল। তবে কি লোকটা এখনও বোঝেনি, না কোন গোবেচারী গোছের হাবা ভূবো হবে?

আলোটা জ্বলে না কেন? কিন্তু এই বেশ-ভূষা নিয়ে আলোর চেয়ে অন্ধকারই যে তার পক্ষে সুবিধার একথা সে জানত। কিরকম লোক না জেনে আরো অগ্রসর হওয়া উচিত হবে কি না ভাবছিল এমন সময় লোকটা একবার কাশলে! বেগুনও জবাব দিল কাশিতে। লোকটা আবার কাশলে!

বেগুনের বুকটা আশায় দুলে উঠল! এ যে জোর করে নকল কাশবার চেষ্টা, তা বোঝা আর কঠিন নয়। আঁচল থেকে ধীরে চাবিটা খুলে বেগুন পায়ের কাছে ফেলে দিলে। তারপর খানিক খোঁজবার ভান করে লোকটার দিকে ফিরে বললে, "আপনার কাছে দেশলাই আছে? আমার চাবিটা একটু খুঁজে দেখব—"

লোকটা চমকে উঠল। সত্যি সে কণ্ঠস্বর চমকাবার মত। এই কণ্ঠস্বরটিতে এখনও কৈশোরের অপরূপ কোমলতা ও যৌবনের অসীম মাধুর্য ও স্নিগ্ধ মাদকতা অটুট হয়ে আছে।

এই পতিতার জীর্ণ জীবনের জঞ্জালে এই সদ্য-ফুট শেফালির মত সৌরভশুচি কণ্ঠস্বর কেমন করে থাকতে পারে এইটেই আশ্চর্য! লোকটা চমকে উঠেছিল কারণ সে এতটা আশা করে নি।

নীরবে পকেট থেকে একটা দেশলাই বার করে বেগুনের প্রসারিত হাতে সে গুঁজে দিল।

বেগুন নীচু হয়ে দেশলাই জ্বেলে চাবি খোঁজবার ছল করবার মধ্যেই টের পেলে লোকটা আর একটু সরে এসে বসেছে।

সামনে ইলেক্‌ট্রিক বাতিটা আর একবার জ্বলে উঠল কিন্তু বেগুন মুখ তুলে লোকটাকে দেখবার আগেই আবার গেল নিভে! বেগুন

মনে মনে বাত্তির ও বাতিওয়ালার সপ্তম পুরুষ উদ্ধার করে আবার আর একটা দেশলাই জ্বাললে। বাতিটা যেন ইচ্ছে করেই তার সঙ্গে তামাশা করছিল। এবার আর চাবী খুঁজে পেতে দেরি হল না। দেশলাইটা ফিরিয়ে দেবার ছলে বেগুন লোকটার হাতে একটা আঙুল দিয়ে ধীরে আঘাত করলে, তারপর আর একটু ঘেঁষে বসল। বললে, "ভাগ্যিস আপনি ছিলেন, নইলে এই অন্ধকারে চাবী খোঁজা কি সোজা!—"

লোকটা কোন উত্তর দিলে না, শুধু অন্ধকারে একটা হাত বেগুনের কোমরে এসে ঠেকল! বেগুন সে হাতটা বাঁ হাতের মুঠোয় খপ করে ধরে ফেলে একটু চাপ দিলে। অন্ধকারের মধ্যে স্পর্শ করে বেগুন অনুভব করছিল, হাতটা অত্যন্ত লোমশ ও তার চামড়া অত্যন্ত কর্কশ—লোকটা দেখতে খুব সুশ্রী বোধ হয় হবে না—তা না হোক!

বার কয়েক মিট্ মিট্ করে সামনের বৈদ্যুতিক বাতি জ্বলে উঠল।

ঘৃণায় বিতৃষ্ণায় আতঙ্কে লোমশ হাতটা ছুঁড়ে ফেলে দিয়ে বেগুন লাফিয়ে উঠে দাঁড়াল। লোকটার উপরের ঠোঁট একেবারে নেই—মাড়ি থেকে লম্বা অপরিষ্কার দাঁতের পাতি, ভয়ঙ্কর ক্ষত থেকে বেরিয়ে এসে সমস্ত মুখটাকে বীভৎস করে তুলেছে, আর তার বাঁ দিকের সমস্ত গাল কবে যেন আগুনে ঝলসে পুড়ে বিবর্ণ মাংসপিণ্ড হয়ে গেছে!

লোকটা বেগুনের এই আতঙ্কে একটুও হতভম্ব হয় নি এমন নয়, কিন্তু সে যেমন বসে ছিল তেমনি বসে রইল। বেগুন তার দিকে আর না চেয়ে এগিয়ে চলল। অনেক সময় ও অনেক কলা-কৌশল তার বৃথা নষ্ট হয়েছে সত্য কিন্তু তা বলে ঐ দুঃস্বপ্নের সঙ্গে সে স্ফূর্তি করতে পারে না। এর চেয়ে ভাল শিকার সে নিশ্চয় যোগাড় করতে পারবে।

অনেক দিন বাদে জুতো পায়ে দিয়ে অতখানি হেঁটে পায়ে ফোস্কা পড়েছিল। একটানা চলার সময় তার বেদনা বিশেষ কিছু অনুভব না করলেও অনেকক্ষণ জিরোবার পর এখন হাঁটা একটু কষ্টকর হয়ে দাঁড়াল। এখন জুতো খুলে ফেলাও অসম্ভব, খুঁড়িয়ে হাঁটলেও হাস্যাস্পদ হ'তে হয় সুতরাং যন্ত্রণা গোপন করে সে যথাসাধ্য স্বাভাবিক ভাবে হাঁটবার চেষ্টা করছিল। তাকে হাঁটিতেই হবে যে। কিছুদূর গিয়ে একবার সে পেছন ফিরে তাকাল। লোকটা তখনও তার দিকে চেয়ে সেই বেঞ্চিতেই বসে আছে।

নির্মম জুতোর নিঃশব্দ পীড়ন সহ্য করা বিশেষ কঠিন হয়ে উঠলেও সে অনেকক্ষণ নানাদিকে ঘুরে বেড়াল। মেলার মজা ও আমোদ লক্ষ্য করবার মত মনেব অবস্থা তার নয়। চারিদিকে ক্ষুধিত দৃষ্টি নিক্ষেপ করে শিকার অনুসন্ধান করাতেই সে একেবারে তন্ময়। যত সময় যাচ্ছিল তার আশঙ্কা ও অস্থিরতা তত বেড়ে উঠছিল। এ পর্যন্ত কোন সুবিধা সে করতে পারে নি। কয়েকজন নিঃসঙ্গ পুরুষের আশে পাশে ঘুরে বেড়িয়ে ও কয়েকজনকে দৃষ্টির ইঙ্গিতে আকর্ষণ করবার চেষ্টা করে কোন ফল হয় নি।

শাখায় শাখায় লাল বাতি-দেওয়া ঝাঁকড়া একটা গাছের তলায় বেশী ভিড় জমেছে। সেটা জুয়ার আস্তানা। লোহার আলের ওপর ঘুরে ঘুরে একটা ছ-কোণা কাষ্ঠখণ্ড খেলোয়াড়দের ভাগ্য নিরূপণ করছিল। বেগুন যখন গিয়ে সেখানে দাঁড়াল তখন ভাগ বাঁটরা হচ্ছে—এক তরফা খেলা শেষ হয়ে গেছে।

একটি বামনাকার স্থূলকায় লোক স্মিতবদনে এক তাড়া নোট পকেটে রাখছিলেন। খুশীতে তার দু'ভাঁজ চিবুক তিন ভাঁজ হয়ে উঠেছে। বেগুন ঠেলেঠুলে তাঁর পাশে জায়গা করে নিলে। তার ঠিক বিপরীত দিকে একটি ফিরিঙ্গি মেয়ে একটি ফিরিঙ্গি যুবকের

কাঁধে ভর দিয়ে দাঁড়িয়ে কি বলছিল। তাদের কথাবার্তা না বুঝলেও হাব-ভাবে বেগুন বুঝতে পারলে ছেলেটি সম্প্রতি অনেক লোকসান দিয়ে আর খেলতে না চাইলেও মেয়েটি তাকে ছাড়তে দিতে চায় না।

ইতিমধ্যে মোটা ভদ্রলোক পাঁচ নম্বরে একটা দশ টাকার নোট ধরেছেন। আবার কাষ্ঠখণ্ড ঘুরল! তারপর চারিদিক থেকে কোলাহল উঠল, চার নম্বর মার দিয়া!

মোটা ভদ্রলোকটি রাগে টেবিল চাপড়ে আর একটা দশ টাকার নোট বার করলেন। ওদিকে ফিরিঙ্গি ছেলেটির সাথে মেয়েটির বচসা শুরু হয়েছে। ছেলেটি এবারেও হেরেছে ও মেয়েটি আর একটি ফিরিঙ্গির পাশে গিয়ে দাঁড়িয়েছে। খানিক বচসা করে ছেলেটি মুখ রাঙা করে চলে গেল। বেগুন মোটা লোকটির আরো কাছে ঘেঁষে একবার জুতো দিয়ে তাঁর পাটা মাড়িয়ে দিলে। তৎক্ষণাৎ আবার ক্ষমা চেয়ে সে বলতে যাচ্ছিল, "মাপ করবেন দেখতে পাইনি।" কিন্তু লোকটির কোনদিকে ভ্রুক্ষেপ নেই, তিনি তার জুতোর চাপ টেরই বোধ হয় পাননি!

আবার খেলা শুরু হ'ল। এবার নম্বর উঠল 'দুই'। মোটা লোকটির টাকা ছিল তিনে।

পেছন থেকে একটা ধাক্কা এল! বেগুন সামলাতে না পেরে ভদ্রলোককে জড়িয়ে ধরলে।

"এইও পাজী বদমাশ!" ভদ্রলোক এক ঝটকায় তার হাত দু'টো ছাড়িয়ে তাকে অন্য পাশে ছিটকে দিলেন। বেগুন এবার সত্য সত্যই অতি কষ্টে পেছনের লম্বা চওড়া এক শিখের গায়ে ভর দিয়ে টাল সামলাল।

"আরে ছিঁয়ে ত মর্ যাওগে" বলে শিখ তাকে ভিড় থেকে ঠেলে বার করে দিলে। সে অন্যদিকে ঘুরে গিয়ে দাঁড়াল। কিন্তু ভেতরে

ঢুকতে আর তার সাহস হচ্ছিল না। ভিড়ের বাইরে সে এর পর কি করা যায় ভেবে পেল না।

যে সব পথে, সারি সারি আলোকোজ্জ্বল সুসজ্জিত দোকানের সামনে দিয়ে অসংখ্য লোকজন যাতায়াত করছিল সেখানে তার যাবার উপায় নেই! তার সাজ-সজ্জায় অসংখ্য ত্রুটি, তার অস্তমিত যৌবনের কুশ্রীতা সেখানে আলোকের তীক্ষ্ণ দৃষ্টিতে ধরা পড়ে যাবে। নিশাচর শ্বাপদের মত তার অন্ধকারের সঙ্গেই আত্মীয়তা। একটি বয়স্ক সুবেশ বলিষ্ঠকায় ভদ্রলোক পাশ দিয়ে যাবার সময় তার দিকে একবার চেয়ে গেলেন। খানিক দূর গিয়ে আর একবার ফিরে চাইলেন, তারপর ডানদিকের ঝিলের ওপরকার ছোট সাঁকো পার হয়ে অন্ধকারে অদৃশ্য হয়ে গেলেন।

বেগুন সন্দিগ্ধ মনে তাঁর পিছু নিল। সাঁকো পার হয়ে একটা ছবির ঘরে গিয়ে বেগুন আবার তাঁকে দেখতে পেলে। ভদ্রলোক ব্যস্ত ভাবে যেন কি খুঁজছিলেন। সে বিপরীত দিক দিয়ে ঘুরে গিয়ে তাঁর সামনে দাঁড়িয়ে একটা ছবির প্রতি বিশেষ মনোযোগ দিলে। ভদ্রলোক বোধ হয় তাকে লক্ষ্য করেন নি। হঠাৎ বেগুন তাঁর দিকে ফিরে বললে "আচ্ছা তের বছরের মেয়ে এমন ছবি আঁকতে পারে?"

ভদ্রলোক বোধ হয় শোনেন নি, কোন উত্তর দিলেন না। তার পাশ থেকে কে মিহি গলায় বললে "হাঁ, তের বছরের মেয়ে আবার অমনি আঁকতে পারে! ও অমনি বাড়িয়ে লিখেছে।"

পেছনে শশী, তার জিরাফ-গর্দান, কাঠঠোকরা-মুখো বাবু ও মাসীর সঙ্গে দাঁড়িয়ে আছে! বেগুন আশ্চর্য হয়ে ফিরে তাকাল। মাসী একবার তার বেশের দিকে চেয়ে নাক সিঁটকে মুখ ফেরালে। শশী একটু হাসল। কিন্তু তখন শশীর সালঙ্কারা সৌভাগ্য-গর্বিত যৌবনের সঙ্গে নিজের তুলনা করে ঈর্ষান্বিত হবার সময় তার নেই। ভদ্রলোক

বেরিয়ে গেলেন; বেগুন তাঁর পিছু নিলে। মাসী পেছন থেকে বলছে শুনতে পেলে, "ওই রূপের আর দেমাক দেখে বাঁচি না—"

ভদ্রলোক বেশ জোরে হাঁটছিলেন। হয়ত এ অনুসরণে কোন লাভ হবে না ভেবেও এবং পায়ের যন্ত্রণা সত্ত্বেও বেগুন যথাসাধ্য জোরে হাঁটতে শুরু করলে। প্রকাণ্ড একটা নাগরদোলার সামনে গিয়ে তিনি থামলেন। বেগুন এবার মরিয়া হয়ে তাঁর কাছে গিয়ে হাতটা খপ্ ক'রে ধরে ফেলে বললে—"আসুন না ঐ চেয়ারটা খালি আছে!"

ভদ্রলোক বিস্মিত হয়ে বিমূঢ় হয়ে তার দিকে ফিরে চাইলেন। ভদ্রলোক শুনতে পান নি ভেবে বেগুন কম্পিত বুকে, হাতে একটু টান দিয়ে বিবর্ণ মুখে হাসি ফোটাবার চেষ্টা করে আবার বললে, "আসুন না ওই দোলাটায় একবার চড়ে আসি।" কিন্তু পর মুহূর্তেই সভয়ে তাঁর হাত ছেড়ে দিলে। ভদ্রলোকের মুখে চোখে অসীম বিতৃষ্ণা ও ক্রোধ ফুটে উঠেছে। এতখানি নির্লজ্জ দুঃসাহস দেখে তিনি স্তম্ভিত। ক্রোধ কটুকণ্ঠে তিনি বললেন "তোমার এই বেয়াদবীর জন্যে তোমায় পুলিশে ধরিয়ে দিতে পারি জান?—নচ্ছার পাজী মেয়েমানুষ কোথাকার!—"

বহুদিনের পুরাতন বেদনাটা আবার বুকের পাঁজরায় পেরেক ঠুকছিল। ভদ্রলোক বলছিলেন "তোমার এতবড় আস্পর্ধা—"

হঠাৎ পাশ থেকে একটি ছেলে ডাকলো, "বাবা! ও মা এই যে বাবা।" আধা ঘোমটা দেওয়া একটি স্ত্রীলোক কাছে দাঁড়িয়ে ছিলেন। বেগুন ভদ্রলোকের ক্ষণিকের অন্যমনস্কতার সুযোগে সেখান থেকে সরে গেল। খানিক দূর গিয়ে একটা চেয়ারে সে ক্লান্ত হয়ে বসে পড়ল। মাথাটা ঘুরছে, চোখেও কেন একটু ঝাপসা দেখছে—এখন যদি একটু মদ পাওয়া যেত!

কিন্তু ক্রমশঃ সময় যাচ্ছে। আজ যাহোক কিছু রোজগার করা চাই-ই। এখন মনে হচ্ছিল, সেই প্রথম শিকার অবহেলা করা হয়ত উচিত হয়নি কিন্তু সে যে ভাবতেও গা শিউরে ওঠে। কিছুক্ষণ পরে এক জড়ভরতকে কাঁধে ভর করিয়ে এনে একটি মেয়ে তার সামনের চেয়ারে বসিয়ে দিলে। মেয়েটি যে তারই সম-শ্রেণীর এ বিষয়ে কোন সন্দেহ নেই কিন্তু এই অষ্টাবক্র মূর্তিমান জরাকে কোথা থেকে সে পাকড়াও করলে!

বুড়োকে চেয়ারে বসিয়ে মেয়েটা বলে, "খবরদার এখান থেকে নড়িস নি বুড়ো; তাহলে তোর হাড়মাস আর এক জায়গায় রাখব না।" বুড়ো সুরা-জড়িত কণ্ঠে অস্পষ্টভাবে কি কি বলল বোঝা গেল না। মেয়েটা বললে, "দে টাকা এক বোতল আনি।" তারপর বুড়োর পকেটে হাত দিলে। কিন্তু এ বিষয়ে বুড়ো এখনও খুব সজাগ; সে আর্তকণ্ঠে বিকৃত স্বরে চীৎকার ক'রে বললে "ঐ নিলে, সব চুরি ক'রে নিলে!" মেয়েটা বিরক্ত হয়ে পকেট থেকে হাত সরিয়ে নিয়ে বললে, "দে তবে হতচ্ছাড়া তুই নিজেই দে।" বুড়ো পকেট থেকে একটা নোট কম্পিত হাতে বার ক'রে দিলে; মেয়েটা চলে গেল।

বেগুন নীরবে সমস্ত লক্ষ্য করছিল। বুড়োর যেমন রূপ তেমনি বেশ। তার দেহের গঠন দেখলে মনে হয়, মাত্র সম্প্রতি সে চতুষ্পদে চলা ত্যাগ করেছে। তার কুৎসিত মুখের লোল-মাংস ও প্রতি রেখায় সারাজীবনের পৈশাচিক ইতিবৃত্ত লেখা। বেশ তার অদ্ভুত। শীর্ণ দেহে একটা ময়লা চাপকান এবং সে চাপকানের ওপর আবার এক দুর্গন্ধ নোংরা চাদর। গলায় কম্ফর্টার জড়ান, পাকাটির মত সরু ও ধনুকের মত বাঁকা পায়ে লাল মোজা ও ক্যাম্বিশের ছেঁড়া জুতো। ঐ ধ্বংসাবশেষের মাঝে মৃত্যুর ভ্রূকুটির তলেও কদর্য কামনার বীভৎস

উৎসবের লীলা আজও থামে নি। বেগুনের নিঃসাড় মনেও ঘৃণা ও বেদনা জাগছিল।

কিন্তু বৃদ্ধের পকেট টাকায় ভরা! ঐ মেয়েটার বদলে যদি সে নিজে আজ একে শিকার করতে পারত, কিছু দিনের দুর্ভাবনা অন্ততঃ ঘুচত। একবার ইচ্ছে হ'ল যে মেয়েটার অনুপস্থিতিতে বুড়োকে ভুলিয়ে অন্য কোথাও নিয়ে যায়। কিন্তু সাহস হ'ল না। মেয়েটা যদি আর না আসে, তা হ'লে হয়ত ভালো হয় কিন্তু সে সম্ভাবনা খুব কম। মেয়েটার কিন্তু অনেক দেরি হচ্ছে।

অনেকক্ষণ পর্যন্ত মেয়েটিকে আর ফিরতে না দেখে বেগুন অবশেষে আর নিশ্চেষ্ট হয়ে থাকতে পারলে না। বৃদ্ধ বোধ হয় ঝিমোচ্ছিল। ধীরে ধীরে তার কাছে গিয়ে বস্‌ল। পকেট থেকে মনিব্যাগটা উঁকি মারছিল। একবার ইচ্ছে হ'ল, এই অবসরে মনিব্যাগটা নিয়ে সরে পড়ে, কোন হাঙ্গামা নেই, কেউ দেখতেও পাবে না। কিন্তু সে সাহস হ'ল না বুড়ো সে সুযোগ দিলেও না, হঠাৎ চোখ চেয়ে বললে, "কে রূপো এলি? দে বোতল দে!"

বেগুন বললে "আমি রূপো নই—"

"আচ্ছা তুই সোনা, দে এখন বোতল দে।"

সে হাত বাড়ালে।

"বা, আমি বোতল কি জানি!"

বুড়ো এবার চটে উঠে বললে, "আমার সঙ্গে ইয়ার্কি হচ্ছে? দে বলছি বোতল।"

বেগুন বুড়োকে একটা ঝাঁকুনি দিয়ে বললে, "মর বুড়ো, আমি কি তোর রূপো, তোর রূপো চম্পট দিয়েছে।"

বুড়ো এবার সচেতন হয়ে উঠল। বেগুনের দিকে চেয়ে বললে, "কোথায় গেল রূপো! তুই কে!" তারপর দুর্বল পায়ে উঠবার

চেষ্টা করলে। বেগুন তাকে নিরস্ত করতে গেল। বুড়ো চীৎকার করে বললে "না-না আমার রূপোকে খুঁজব, ছাড় তুই মাগী।" কিন্তু ওঠবার ক্ষমতা ছিল না, বেঞ্চিতে আবার টলে পড়ল। বেগুন, বৃদ্ধের গলা বাহু দিয়ে বেষ্টন করে বললে, "রূপো থাকগে, আমি তোকে বোতল দেব, চল আমার সঙ্গে।"

"না-না আমার রূপোকে চাই।" বৃদ্ধ বেগুনের বাহুর বেষ্টন থেকে মুক্ত হবার দুর্বল চেষ্টা করতে লাগল। বৃদ্ধের বুকে মাথাটা রেখে ফুঁপিয়ে কান্নার অভিনয় করে এবার বেগুন বলল, "কে তোর রূপো? তোকে ফেলে সে পালিয়ে গেল আর আমি তোকে সাধছি তবু আমায় পায়ে ঠেলছিস্।" অভিনয়ে চির অভ্যস্ত এই পতিতার পঙ্কিল হৃদয়ও সে জঘন্য অভিনয়ে বিতৃষ্ণায় ভরে উঠছিল—কিন্তু উপায় নেই।···

বুড়োকে রাজী করিয়ে অনেক কষ্টে তাকে গেটের কাছাকাছি এনে বেগুনের একটু আশা হ'ল। এই দুর্বল অসুস্থ শরীরে এই অথর্ব বৃদ্ধের ভার বয়ে আনা সহজ নয়। বেগুনের সমস্ত দেহ ভেঙে পড়তে চাইছিল কিন্তু গেটের কাছে পৌঁছালেই কিছুদিনের মত দুঃখের অবসান হবে ভেবে, আবার সে প্রাণপণে এগিয়ে চলল। হঠাৎ পেছন থেকে কে হাঁকলে, "এই ও খাড়া হো যাও—"

বেগুন তখনও এগিয়ে চলছিল। লাল পাগড়ী-পরা পাহারা-ওয়ালা পেছন থেকে ছুটে এসে সামনে দাঁড়িয়ে কর্কশ কণ্ঠে বললে, "এত্তা চিল্লাতা, শুন্‌তা নেহি?"

সভয়ে বেগুন দাঁড়িয়ে পড়ল। বৃদ্ধের শিথিলপ্রায় দেহ তার কাঁধেই ঝুলছে।

"ইতো মাতোয়ালা হ্যায়, ছোড়্‌দো ইস্‌কো—।"

বৃদ্ধ অস্পষ্ট স্বরে বললে, "হ্যাঁ বাবা মাতাল হ্যায়।" বেগুন হতাশ

হয়ে শেষ চেষ্টা করে বললে, "আমার স্বামী যে, পাহারাওয়ালা সাহেব!"

দু'চারজন লোক্ মজা দেখতে জড় হয়েছিল, তারা হেসে উঠল।

কুৎসিৎ ভাষায় বেগুনকে একটা ধমক দিয়ে পাহারাওয়ালা বৃদ্ধকে ধরে নিয়ে গেল! অনেকদিন বাদে বেগুনের চোখ সজল হয়ে উঠেছিল বোধ হয়।

লোকের ভিড় অনেক কমে গেছল। রাত্রি এখন অনেক। যে পথে প্রথম একজিবিশনের ভেতর গিয়েছিল সেই পথেই আবার বেগুন চলতে আরম্ভ করলে। এখন তার মনে হচ্ছিল প্রথম সুযোগ ত্যাগ করা তার ভয়ানক বোকামী হয়েছে!—তার আবার রূপের বিচার!

বেঞ্চিটা দূর থেকে দেখা যাচ্ছিল। তার উপর কে যেন শুয়ে আছে মনে হ'ল। ভাগ্যের এত পরিহাসের পর আর দুরাশা করবার তার সাহস ছিল না। কিন্তু নিজের সৌভাগ্য সে প্রথম বিশ্বাস করতেই পার্‌ল না! যাকে দেখে সে কিছুক্ষণ আগে আতঙ্ক শিউরে উঠেছিল তার সেই বীভৎস মূর্তিই খানিক পর তার এত আনন্দের কারণ হবে একথাও সে কল্পনা করতে পারেনি। সেই মূর্তিমান দুঃস্বপ্নই বেঞ্চির উপর শুয়ে ঘুমোচ্ছিল। মনের অদ্ভুত বিতৃষ্ণাভরা আনন্দ দমন করে সে তাকে ধাক্কা দিয়ে জাগিয়ে বললে, "রাত ত অনেক হয়ে গেছে!" এই জাগানোর অধিকার নিয়ে কোন সন্দেহ কোন সঙ্কোচ কোন দ্বিধা তার মনে আর ছিল না।

লোকটা হঠাৎ ঘুম থেকে উঠে তার দিকে বিমূঢ় দৃষ্টিতে চেয়ে রইল। লোকটার গায়ে খাকি ছেঁড়া কোট, পরণে আধ ময়লা কাপড়

দেখে দরিদ্র মিস্ত্রী-টিস্ত্রী হবে বলে মনে হয়। লোকটার হাত ধরে তুলে বেগুন কিন্তু অবিচলিতভাবে বললে, "চল, যাবে না ?"

প্রথম ঘুমের ও বিস্ময়ের ঘোর কাটিয়ে লোকটা দু'হাতে চোখ রগ্ড়ে উঠে দাঁড়াল। মেলায় লোক আর ছিল না বললেই চলে। তারা দু'জনে পাশাপাশি এগিয়ে চলল। ক্ষুধায় শ্রান্তিতে বেগুনের পা আর চলছিল না। খাবারের দোকানের সামনে এসে বেগুন তাকে থামিয়ে বললে, "দাঁড়াও, কিছু খাবার আনি, কিছু রেস্ত বের কর দেখি।"

লোকটা ধীরে ধীরে একে একে তিনটে পকেটের ভেতরকার কাপড় উল্টে দেখালে।

কিছুক্ষণ নিঃসাড় হয়ে দাঁড়িয়ে থেকে অবশেষে বেগুন তীক্ষ্ণকণ্ঠে বলতে লাগল, "মিনি-পয়সায় ইয়ার্কি দিতে এসেছ হারামজাদা চোর!—"

লোকটা নীরবে দাঁড়িয়ে রইল। তার অন্তরের কোন ভাবই মুখের বিকৃত ভগ্ন আয়নায় প্রতিফলিত হবার নয়। বেগুন হতাশ হয়ে আব একবার তার পকেট ও পয়সা লুকোবার সমস্ত সম্ভব স্থান নিজে হাতড়ে দেখলে। একটি দেশলাই ও গুটিকতক বিড়ি ছাড়া তার কোন সম্বল নেই।

দাঁতে দাঁতে চেপে অসীম অসহায় হতাশায় কপর্দকহীন সেই মূর্তিমান দুঃস্বপ্নের হাত ধরেই বেগুন বললে "চল—"

এবার তাদের পথে কেউ বাধা দিলে না।

# দিবা-স্বপ্ন

শনিবারের দুপুর।

কোর্টের সকাল সকাল ছুটি হইয়াছে। বালিগঞ্জ হইতে আড়াইটার ট্রেণ ধরিবার জন্য রমেশ তাড়াতাড়ি বাজার সারিয়া ট্রামে উঠিয়াছিল। এক হাতে তাহার খড় দিয়া বাঁধা একটা ভেটকী মাছ, আর এক হাতে বেগুন আলু অন্যান্য তরি-তরকারী ও বহুমূল্য দু'টি কপি। পাড়াগাঁয়ে থাকিলে কি হইবে রেলের কল্যাণে সেখানে আর কিছু পাইবার যো নাই। রবিবারের দিনটা খাওয়া দাওয়ায় একটু বৈচিত্র্য না হইলে ভালো লাগে না, তাই সে শহর হইতেই এগুলি কিনিয়া লইয়া চলিয়াছে।

মনটা তাহার ট্রামে বসিয়া খুঁত খুঁত করিতেছিল। ট্রেণ ফেল হইবার ভয়ে তাহাকে তাড়াতাড়ি বাজার সারিতে হইয়াছে, দরদস্তুর করিবার সময় পায় নাই। ভেটকী মাছটা হয় ত আরও এক আনী সস্তায় পাওয়া যাইত। কিন্তু তাহার গরজ বুঝিয়া মেছুনি একেবারে গোঁ ধরিয়া একটি পয়সা ছাড়িতে চায় নাই। বেগুনটার ওজনেও বোধ হয় ঠকিয়াছে। কিন্তু দোকানীকে সে কথা বলিতে গেলে ঝগড়া বাধিয়া যায়। সে সময় কোথায়? যাই হউক কপি দুইটা মন্দ পাওয়া যায় নাই। আশ্বিন মাসের মাঝামাঝি এমন কপি সচরাচর দেখা যায় না।

অনু নিশ্চয়ই একটু বকিবে। বলিবে, "এত দাম দিয়ে কপি এখন না কিনলে আর চলত না! একটা মাস সবুর করতেও পারলে না!"

তাহার উত্তরে কি বলিবে তাহাও সে জানে—বলিবে, "সবুর ত করব, কিন্তু মরে যদি যাই তাহলে কপির শোক যাবে না।"

অনু তখন রাগ করিয়া ঠোঁট দু'টি ঈষৎ ফুলাইয়া নিশ্চয় বলিবে, "আহা কথার কি ছিরি! ওই জন্যে ত তোমার সঙ্গে কথা কইতে চাই না।"

তাহাকে আরো রাগাইবার জন্য তখন বলিতেই হইবে, "কি জন্যে? মরে যাব বলে?"

অনু বলিবে—'যাও'।

রমেশের কাল্পনিক দাম্পত্য আলাপ আরও কতদূর গড়াইত বলা যায় না, কিন্তু খট্ করিয়া মাঝপথে ট্রাম থামিয়া গেল।

হয়ত কোন প্যাসেঞ্জার উঠিতেছে ভাবিয়া রমেশ নিশ্চিন্ত মনে আবার ছেঁড়া কল্পনার সূত্র জোড়া দিবার উদ্যোগ করিতেছিল, এমন সময় ট্রাম চালকের আচরণ দেখিয়া প্রথমে বিস্মিত, পরে শঙ্কিত হইয়া উঠিল। মাথার টুপি খুলিয়া জামার বোতাম আলগা করিয়া দিয়া ড্রাইভার তখন ট্রামের পাটাতনে বসিয়া ক্লান্ত পা দুইটাকে বিশ্রাম দিবার আয়োজন করিতেছে।

ট্রামের তারে 'কারেন্ট' নাই।

কারেন্ট শীঘ্রই আসিবে আশা করিয়া অপেক্ষা করিতে করিতে আরো পাঁচ মিনিট কাটিয়া গেল। তবু ট্রামের নড়িবার লক্ষণ নাই।

রমেশ অধীর হইয়া উঠিতেছিল। আড়াইটার ট্রেণ না ধরিতে পারিলে সেই চারটা পর্যন্ত অপেক্ষা করিতে হইবে। মাঝে যে কটি ট্রেণ আছে তাহা ক্যানিং লাইনের নয়। সোনারপুরে গিয়া বদল করিতে হয়। এ ট্রেণ ফসকাইলে আজকার বিকালটাই মাটি।

বিকালে তাহার অনেক কাজ। রবিবারের দিনটা সে একেবারে নিশ্চিন্ত আরামে বিশ্রাম করিতে চায়। তাই তাহার যা কিছু কাজ সে শনিবার বিকালের মধ্যেই সাধারণতঃ সারিয়া লয়। আড়াইটায় ট্রেণে না ফিরিলে কোন কাজই তাহার হইবে না।

পিসিমার পীড়াপীড়িতে কৈবর্ত্ত পাড়ায় গিয়া আগের দিন সে গাভীন একটা ছাগল দর করিয়া আসিয়াছে। ছাগলের মালিকের আজ ছাগল লইয়া আসিবার কথা। লোকটা এতদূর হাঁটিয়া আসিয়া অপেক্ষা করিয়া হয়ত ফিরিয়া যাইবে। হয়ত আর কাহাকেও বিক্রিই করিয়া ফেলিবে। ছাগলটা ভালো জাতের, বেশ দাঁও-য়েই পাওয়া যাইতেছিল। হয়ত ফসকাইল।

অনু সত্যই তাহা হইলে ক্ষুণ্ণ হইবে। ছাগল কিনিবার কথার সময় অবশ্য সে কৃত্রিম রাগের ভান করিয়া বলিয়াছিল—"পিসিমা এমন করছেন,—আমার বাপু লজ্জা করে। কোথায় কি তার ঠিক নেই, এর মধ্যে ছাগল কেনা হচ্ছে, হেন হচ্ছে তেন হচ্ছে!"

তাহার পর একটু থামিয়া হাসিয়া বলিয়াছিল—"তোমারও মোটে লজ্জা নেই, কি করে বেহায়ার মত পিসিমার সঙ্গে এ সব কথা বল যে বুঝতে পারি না।"

রমেশ হাসিয়া বলিয়াছিল—"আর তুমি যখন বসে বসে কাঁথা সেলাই কর?"

হার মানিয়া 'যাও' বলিয়া অনু পলায়ন করিয়াছিল।

কিন্তু সে কথা থাক। ট্রেণ ফেল কবিলে শুধু ছাগলটা যে ফসকাইবে তাহা নয়, আরও অনেক কাজই হইবে না। উঠানের পাশে নূতন একটা চালা তোলা হইতেছে—পুরান ছোট রান্নাঘরে আর চলে না। সময় খারাপ, ঘরামি পাওয়াই দুষ্কর। অনেক কষ্টে যাহাদের পাওয়া গিয়াছিল তাহারাও এসময়ে ক্ষেতের কাজে মজুরী বেশী বলিয়া বোধ হয় দুইদিন আর দেখা দেয় নাই। ঘর ছাওয়ার বাকী কাজটুকু সারিয়া ফেলিবার জন্য তাহাদের কাছেও অনুরোধ করিতে যাওয়া প্রয়োজন। বিকালে না বলিয়া রাখিলে তাহারা কাল সকালে কিছুতেই আসিবে না, লোকগুলা এমনি বেয়াড়া।

রমেশ অধীর হইয়া ঘড়ি খুলিয়া দেখিল। এখনও আধ ঘণ্টার বেশী সময় আছে। ট্রাম কখন চলিবে তার ঠিক নাই। সে আশায় বসিয়া থাকিলে সম্ভবতঃ আজ আর যাওয়াই হইবে না। তাহার চেয়ে বরং পায়ে হাঁটিয়া গেলে এখনও ট্রেণ ধরা যাইতে পারে। পোঁটলা ও মাছটি লইয়া রমেশ নামিয়া পড়িল।

রৌদ্র অত্যন্ত চড়া, জল বৃষ্টির সম্ভাবনা নাই, এবং ট্রামেই যাইবে জানিয়া ছাতাটাও আনে নাই। তাহা হোক। রমেশ চলিতে সুরু করিল।

কিন্তু সূর্যদেবকে বেশীক্ষণ উপেক্ষা করা চলিল না। মিনিট পোনরো চলিবার পর তাতিয়া ঘামিয়া রমেশ অস্থির হইয়া উঠিল। গড়িয়াহাট রোডের মোড়ে আসিয়া তখন পৌঁছাইয়াছে। পথ আর সামান্যই বাকী। যে রকম তাড়াতাড়ি আসিয়াছে পাঁচ মিনিট বিশ্রাম করিয়া লইলেও ট্রেণ ফেল হইবার সম্ভাবনা নাই। রমেশ রাস্তার পাশের একটি গাছের ছায়ায় পুঁটলি পোঁটলা নামাইয়া দাঁড়াইয়া পড়িল।

মিনিট পাঁচেক বিশ্রামের পরও রমেশ সেদিন চেষ্টা করিলে ট্রেণ ধরিতে পারিত—এবং তাহা হইলে আভাষে ইঙ্গিতে যে অনু বা অনুপমার পরিচয় দেওয়া হইয়াছে—তাহাকেই নায়িকা করিয়া এ গল্পকে আর একদিক দিয়া সাজান ছাড়া উপায় ছিল না।

কিন্তু তাহার প্রয়োজন হইল না। একটু বিশ্রাম করিয়া লইয়া রমেশ আবার চলিবার উদ্যোগ করিতেছে এমন সময় পিছন হইতে একটি মোটরকার নিকটে আসিয়া ঘট্ করিয়া থামিয়া পড়িল।

সুশ্রী সুঠাম একটি টু-সিটার-কার এবং তাহার চালকের আসনে বসিয়া একাকী একটি মহিলা।

মহিলাটি গাড়ি হইতে মুখ বাহির করিয়া জিজ্ঞাসা করিলেন

—"এখানে কাছাকাছি কোথায় পেট্রোল পাম্প আছে বলতে পারেন ?"

পেট্রোলের খবর রমেশ রাখে না। তবু তাহার মনে হইল বালীগঞ্জ ষ্টেশনে পাওয়া সম্ভব। বিনীত ভাবে সে তাহাই জানাইল। মহিলাটি যেন তাহার দিকে একটু বিস্মিত দৃষ্টিতে তাকাইয়া আবার মোটর চালাইয়া দিলেন। বিস্মিত তিনি তাহার কথায় না তাহাকে দেখিয়া হইলেন বুঝা গেল না। তাহাকে দেখিয়া বিস্মিত হইবার কি আছে!

রমেশ একবার নিজের বেশ-ভূষার দিকে তাকাইয়া দেখিল। সুবেশ তাহাকে ঠিক বলা চলে না। সার্টটা কাপড়ের চেয়ে একটু বেশী ময়লা, ঠিক মেলে নাই। বুক পকেটটা নানা আবশ্যক অনাবশ্যক জিনিসের ভারে একটু ঝুলিয়া পড়িয়াছে, একটা কোণ সামান্য একটু ছেঁড়াই হইবে। জুতাটা নতুন কিন্তু ধূলায় মলিন হইয়া আছে। কিন্তু সুবেশ নয় বলিয়া বিস্মিত হইবার কি কারণ থাকিতে পারে ? আর বালীগঞ্জে পেট্রোল পাওয়া যায় বলিয়া অজ্ঞতার পরিচয় যদি সে দিয়াই থাকে তাহাতেই বা লোক অবাক হইবে কেন। নিজেকে পেট্রোল-পাম্প-গাইড বলিয়া সে ত জাহির করে নাই! তবে—

সহসা সব রহস্য পরিষ্কার হইয়া গেল। এই জন্যই বুঝি গোড়া হইতে তাহার চিনি চিনি মনে হইতেছিল। এ ত প্রিসিলা! সেদিনকার ক্ষীণকায়া মেয়েটি গায়ে একটু সারিয়াছে। তখন তাহাকে তন্বী বলিয়া বর্ণনা করিলে শব্দার্থকে একটু বেশী রকম সংকীর্ণ করা হইত। আজ আর তাহা হয় না। রঙটা কেমন করিয়া আর এক পোঁচ ফরসা হইয়াছে বলিয়াই মনে হইল। কণ্ঠ তাহার চিরদিনই মধুর, কিন্তু তাহাতে কেমন যেন একটু গাম্ভীর্যের স্পর্শ লাগিয়াছে।

এতদিন বাদে প্রিসিলাকে দেখিয়া ও চিনিতে পারিয়া তাহার ভালোই লাগিল।

কিন্তু প্রিসিলা টু-সিটার কার পাইল কোথায়? তাহাদের অবস্থা ত সে ভাল করিয়াই জানে। পিতা তাহার রিটায়ার্ড মুন্সেফ। মনে যতখানি সাধ তাহার উপযুক্ত সঙ্গতি নাই। হাইকোর্টের তক্তে বসিবার বাসনা লইয়াও তিনি কোনদিন মুন্সেফির বেড়া পার হইতে পারেন নাই। বালীগঞ্জে বিরাট ভিলার কল্পনা লইয়া ভবানীপুরের গলিতে ভাড়াটে বাড়ীতে দিন কাটাইয়াছেন। রোল্‌সের স্বপ্ন দেখিয়া সামান্য গাড়ী ঘোড়া রাখাও তাঁহার সাধ্যে কুলায় নাই!

তাঁহার আকাঙ্ক্ষা কোন্ আকাশ স্পর্শ করিতে চাহিয়াছিল কন্যার প্রিসিলা নামটাতেই তাহার সন্ধান পাওয়া যায়। প্রিসিলা অবশ্য তাহার আদিম নাম নয়। কন্যা হইবার সময় রামসদয়বাবু জজকোর্টের সামান্য উকিল মাত্র। আকাঙ্ক্ষা তখন তাঁহার ধূলির ধরণীতেই বিচরণ করে। কন্যার নাম রাখিয়াছিলেন—চারুশীলা। তাহার পর অকস্মাৎ অভাবনীয়রূপে একদিন তাঁহার মুন্সেফি জুটিয়া গেল এবং সঙ্গে সঙ্গে কল্পনার আকাশের দিগন্তরেখা অনেকখানি দূরে সরিয়া গেল। মুন্সেফি হইতে জজীয়তি এমন কিছু বেশী দূর নয়—কেহ পূর্বে এ ব্যবধান অতিক্রম করে নাই এমনও নয়। সুতরাং রামসদয়বাবু সস্ত্রীক প্রস্তুত হইতে লাগিলেন—কন্যার নাম সহসা চারুতা পরিহার করিয়া শীলা হইয়া উঠিল, নাম ডাকিবার সময় তিনি তাহাতে আরও কিছু যোগ করিয়া একেবারে প্রিসিলা করিয়া তুলিলেন।

কিন্তু ভাগ্যলক্ষ্মী একবার কটাক্ষ করিয়াই কি কারণে বলা যায় না রামসদয়বাবুকে একেবারে বিস্মৃত হইলেন। রামসদয়বাবুর বয়স বাড়িল কিন্তু মুন্সেফি ঘুচিল না। তিনি তবু হাল ছাড়িলেন না। প্রিসিলা বিলাত ও বালীগঞ্জের ছাঁচে প্রস্তুত হইতে লাগিল। তাঁহার

সহিত কথাবার্তা কহিয়া লোকে বুঝিল বালীগঞ্জের বিরাট প্রাসাদটাই কেমন করিয়া ভুলক্রমে ভবানীপুরের গলিতে আটক হইয়া গেছে, 'রোলস্' গাড়ীখানা বুঝি সেই কারণেই অন্য রাস্তা দিয়া চলাচল করে।

সুতরাং সেই প্রিসিলার টু-সিটার কার হাঁকাইয়া যাওয়া বেশ একটু বিস্ময়কর। রামসদয়বাবুর স্বপ্ন কি তবে হঠাৎ সফল হইয়া গিয়াছে? কিন্তু কেমন করিয়া? লটারির টিকিটের দ্বারা ছাড়া আর কোন উপায়ই রমেশের মনে হইল না। আর কাহারও ধার করিয়া আনিয়াছে এ কথা আর যাহার সম্বন্ধে হউক প্রিসিলার সম্বন্ধে ভাবা যায় না। রামসদয়বাবুর মেয়ে হইলেও প্রিসিলার মনের ধাত আলাদা। এই কারণে পিতা ও কন্যার মধ্যে সঙ্ঘর্ষ বড় কম হয় নাই। পিতা তাহাকে যে ছাঁচে যেমন করিয়া ঢালাই করিতে চাহিয়াছিলেন প্রিসিলা বরাবর তাহার অনুমোদন করিয়াছে বলিলেও প্রিসিলার প্রতি অবিচার করা হয়। সে প্রতিবাদ করিয়াছে, বিদ্রোহ করিয়াছে—একবার ত সে বিদ্রোহ প্রচণ্ড হইয়া উঠিয়াছিল। প্রচণ্ড হইয়াছিল তাহাকেই কেন্দ্র করিয়া।

স্টেশনের দিকে চলিতে চলিতে রমেশের সেই কথাই মনে পড়িতেছিল।

এই প্রিসিলার সহিতই একদিন তাহার জীবন জড়াইয়া যাইবার উপক্রম হইয়াছিল। সে তখন কলেজের ভালো ছাত্র—বি. সি-এস্ পরীক্ষা দিয়া আসিয়াছে—ভালো ভাবে যে তাহাতে উত্তীর্ণ হইবে এ বিষয়ে তাহার বা আর কাহারও সন্দেহ ছিল না। এই সময় প্রিসিলাদের বাড়ীর সহিত তাহার আলাপ। মেয়েদের সহিত খোলাখুলিভাবে মিশিবার সুযোগ সাধারণ বাঙালীর ছেলের বড় একটা মেলে না। মিলিলে সে সুযোগ অবহেলা করা শক্ত। রমেশ সে সুযোগ অবহেলা করিতে পারে নাই। রামসদয়বাবুর দৃষ্টি অবশ্য

বিলাতফেরত আই-সি-এসের নীচে কোথাও নিবদ্ধ থাকিবার নয়, তিনি যেন একটু কৃপার চক্ষেই তাহাকে দেখিতেন, কিন্তু প্রিসিলা ও তাহার মা রমেশের প্রতি বিশেষ ভাবেই আকৃষ্ট হইয়াছিলেন।

বিবাহের কথাবার্তা প্রায় পাকা হইয়া উঠিয়াছে এমন সময় পরীক্ষার ফলাফল বাহির হইল। দেখা গেল অভাবনীয় ভাবে রমেশ ফেল হইয়াছে। রামসদয়বাবু বেঁকিয়া দাঁড়াইলেন এবং প্রিসিলাও পিতার বিরুদ্ধে বেঁকিয়া দাঁড়াইল। হয়ত ঝোঁকের মাথায় সেদিন তাহারা একটা কিছু করিয়া বসিত কিন্তু রমেশের মামা দেশ হইতে এই সমস্ত সংবাদ পাইয়া আসিয়া একরকম ছোঁ মারিয়া রমেশকে দেশে লইয়া গিয়া ফেলিলেন। পিসিমা রমেশের 'বেম্মো' মেয়ে বিবাহের কথায় কাঁদিয়া কাটিয়া একাকার করিলেন; মা-হারা ছেলেকে তিনিই ছেলেবেলা হইতে মানুষ করিয়াছেন। মামারা ধমকাইল, পাড়াপ্রতিবাসীরা বুঝাইল, ছিছি করিল, এবং একদিন সবাই মিলিয়া যখন তাহাকে ঘটা করিয়া আর এক বিবাহবাসরে লইয়া গিয়া তুলিল, তখন সে আপত্তি করিবার অবসরই বুঝি পাইল না।

তাহার পর লজ্জায় আর সে প্রিসিলাদের সহিত দেখা করে নাই এবং ধীরে ধীরে কবে যে ভুলিয়া গিয়াছে সে কথা তাহার মনেই নাই। আসল কথা প্রিসিলার সহিত বিবাহে তাহার আপত্তি না থাকিলেও উৎসাহ তেমন বোধ হয় বেশি ছিল না।

আজ কিন্তু এই সুশ্রী সুবেশ পরিপাটি মেয়েটিকে দেখিয়া তাহার মনের কোণে কোথায় একটি গোপন বেদনা যেন সাড়া দিয়া উঠিল। যে জীবন লইয়া সে এতদিন সুখেস্বচ্ছন্দে নিশ্চিন্ত ভাবে কাটাইতেছিল, তাহার ভিতর কোথায় যেন একটা ফাঁক আজ তাহার কাছে আবিষ্কৃত হইয়া গেল। সে ফাঁক কি এতদিন সে নিজেকে ফাঁকি দিয়া ভুলাইয়া রাখিয়াছে!

আবার পিছন হইতে একটি মোটরের আওয়াজে রমেশ রাস্তার পাশে সরিয়া যাইতেছিল এমন সময় মোটরটি তাহার কাছে আসিয়াই থামিয়া পড়িল।

প্রিসিলা গাড়ী হইতে মুখ বাহির করিয়া এবার হাসিয়া বলিল,—"আমাকে চিনতে পারলে না?"

"পেরেছি।"

"তখন তো পারনি। অম্লান বদনে চলে যাচ্ছিলে। আর ফিরে না এলে হয়ত জীবনে কখন দেখা হত না, আমার কিন্তু একটুও দেরী হয়নি।"

"তুমি আগের চেয়ে অনেক বদলে গেছ—তাছাড়া—" বলিয়া রমেশ চুপ করিল।

প্রিসিলা আগের মত হাসিয়া উঠিয়া বলিল,—"তা ছাড়া আমায় এ ভাবে দেখবে আশা করনি।"

একটু থামিয়া প্রিসিলা আবার বলিল,—"রাস্তায় দাঁড়িয়ে দাঁড়িয়ে এমন করে কথা কওয়া যায় না—এস না।" গাড়ীর দরজাটা সে খুলিয়া ধরিয়া বলিল,—"ভয় নেই, সে পুরানো কথা তুলবো না—তুলে কোন লাভও নেই।"

আড়াইটার ট্রেণ আসিতে আর দেরী নাই। এ ট্রেণ না ধরিতে পারিলে কাজের যে ক্ষতি হইবে তাহাও রমেশের মনে পড়িল। কিন্তু এ নিমন্ত্রণ উপেক্ষা করিতে সে পারিল না।—"না না, সে কথা ভাবিনি" বলিয়া পোঁটলা ও মাছ লইয়া সে গাড়ীতে উঠিয়া বসিল!

মোটর আবার চালাইয়া দিয়া প্রিসিলা বলিল,—"খুব সংসারী হয়েছ দেখছি।"

গাড়ীতে উঠিয়া কোথায় পুঁটলি ও মাছ নামাইবে ভাবিয়া না পাইয়া রমেশ একটু আড়ষ্ট হইয়া বসিয়াছিল। এই গাড়ীর সঙ্গে

পোঁটলা ও মাছ কিরূপ বেমানান হইতেছে বুঝিয়া লজ্জাও তাহার একটু হইতেছিল—তাহার অবস্থা বুঝিয়া প্রিসিলা বলিল,—"নামিয়ে রাখ না ওগুলো, এই সীটের তলায়।"

গিয়ার বদলাইয়া প্রিসিলা প্রবল বেগে গাড়ী চালাইয়া দিয়াছে। হাতের ভারগুলো নামাইয়া দিয়া রমেশ অনেকটা স্বচ্ছন্দ হইয়া বসিল। হাওয়ার বেগে প্রিসিলার মাথার কাপড়, চুল আঁচল সমস্ত উড়িতেছিল। সে দিকে চাহিয়া রমেশের মন কেমন সংকুচিত হইয়া গেল। এ প্রিসিলার পাশে বসা বুঝি তাহার সাজে না, বসা ধৃষ্টতা, কিন্তু কি ভালোই লাগিতেছে।

যথাসম্ভব কণ্ঠকে সহজ করিয়া সে প্রিসিলার আগেকার কথার খেই টানিয়া বলিল, "সংসারী হয়েছি বলে মনে মনে হাসছ নাকি ?"

প্রিসিলা তাহার দিকে চোখ ফিরাইল। সে চোখে বেদনার ছায়া দেখিয়া রমেশ বিস্মিত হইয়া গেল। প্রিসিলা বলিল,—"হ্যাঁ, আমার হাসবার কথাই বটে !"

এ কথার উত্তর দেওয়া যায় না। সে চেষ্টা রমেশ করিল না।

প্রিসিলাই আবার বলিল,—"একটা আশ্চর্য কথা শুনবে। আজ সারাদিন তোমার কথাই ভাবছিলাম। তাইত তোমায় দেখে নিজের চোখকেই প্রথমতঃ বিশ্বাস করতে পারিনি—দৈবে আমার এতদিন বিশ্বাস ছিল না।"

রমেশ কি বলিতে যাইতেছিল, প্রিসিলা তাহার আগেই বলিল,—"তুমিও অনেক বদলে গেছ। শরীরের আর যত্ন-টত্ন নাও না বুঝি ?"

'না' বলিতে পারিলেই রমেশ খুশী হইত, কিন্তু অত বড় মিথ্যা কেমন করিয়া বলা যায়। শরীর তাহার খারাপ যদি কিছু হইয়া থাকে, যত্নের অভাবে হয় নাই। সে চুপ করিয়া রহিল।

প্রিসিলা বলিল,—"বাঃ। আমি একাই বুঝি কথা বলব। কি ভাবছ বল দেখি?"

"না, ভাবিনি এমন কিছু।"

অত্যন্ত ক্ষিপ্রতা ও কৌশলের সহিত দুইটি বিপরীতমুখী গাড়ীর মাঝখান দিয়া পথ করিয়া লইয়া প্রিসিলা বলিল,—"ভাবছ না আবার নিশ্চয়ই কিছু ভাবছ। তোমার কাজের ক্ষতি করিয়ে দিলাম না ত?"

এবার রমেশ মিথ্যা কথা বলিল,—"না, কাজ আর কিসের। কাল ত ছুটি।"

কিন্তু কথাটা রমেশের বর্তমান মনের কাছে একেবারে মিথ্যাও বুঝি নয়। সত্যই তাহার মনে হইতেছিল অকারণে সে অত্যন্ত সাধারণ, অত্যন্ত নীরস কাজগুলিকে অনাবশ্যক প্রাধান্য দিয়া নিজেকে সকল দিক দিয়া বঞ্চিত করিয়া রাখিয়াছে। জীবনকে সংসার-যাত্রার একঘেয়ে একান্ত সুলভ সুরে বাঁধিয়া তাহার কোন সম্ভাবনা আর সে রাখে নাই। হয়ত এই জীবনকেই উৎসব-সাজে সাজাইয়া দুরাশার পাল উড়াইয়া নব নব সমুদ্রে পাড়ি দেওয়া চলিত কিন্তু সে তাহাকে গাধাবোট বানাইয়া একঘাট হইতে আর একঘাটে অতি পরিচিত পথ দিয়া কেবলি আনাগোনা করিয়া ফিরিল।

প্রিসিলার হাতের সুদক্ষ শাসনে মোটর ঝড়ের বেগে ছুটিতেছিল। রমেশের মনে হইল এ যেন তাহারি মুক্তির ছুট্। তাহার মনের বহুদিনের রুদ্ধ আবেগ আজ যেন পথ পাইয়াছে।

মোটরের ভিতর সংকীর্ণ বসিবার জায়গায় প্রিসিলার সহিত ক্ষণে ক্ষণে তাহার ছোঁয়াছুঁয়ি হইয়া যাইতেছিল। সে স্পর্শে সর্বাঙ্গে আনন্দ শিহরণ অনুভব করিতে করিতে রমেশের মনে হইতেছিল—এই ত সঙ্গিনী। পুরুষের গোপন অন্তর এমনি নারীই না কামনা করে! এ নারী চলার পথে খুঁটি গাড়িয়া পুরুষকে তাহার সহিত বাঁধিতে

চায় না। এ নারী পুরুষের পায়ে শৃঙ্খল দিতে চায় না, নূতন গতিবেগ দেয়। প্রিসিলার মোটর চালনা হইতেই অলক্ষ্যে এ কল্পনা তাহার মনে আসিয়াছে কিনা অত কথা রমেশ অবশ্য ভাবিয়া দেখে নাই।

যাদবপুর ছাড়াইয়া পল্লী-প্রান্তরের ভিতর দিয়া মোটর তখন চলিতেছে। স্টিয়ারিং হুইলে একটি হাত আলগা ভাবে রাখিয়া প্রিসিলা বলিল—"এখন যদি একটা accident হয়!"

রমেশ তাহার দিকে হাসিয়া মুখ ফিরাইয়া বলিল, 'হোক'!

প্রিসিলা সঙ্গে সঙ্গে যেন প্রতিধ্বনি করিয়া বলিল, 'আমিও বলি, হোক। মোটরটা ধর যদি পাশের খানার মধ্যে গড়িয়ে ডিগবাজি খেয়ে আমাদের মাঠের ওপর আছড়ে ফেলে, মন্দ কি হয়। খানিক-ক্ষণের জন্যে চোখ বুজবো, তারপরেই হয়ত চোখ খুলে দেখব পাহাড়ের দেশে এসে জন্মেছি—চারিধারে কালো পাহাড় আর সাদা বরফ আর তার মাঝে ছোট্ট পাথুরে গাঁ। গাঁয়ের পাশে উপত্যকায় জনার ক্ষেত, সেখানে তুমি বর্শা নিয়ে পাহারা দাও আর আমি ছোট একটি ঘরে বুনো কাঠের আগুনে তোমার খাবার তৈরী করি।"—প্রিসিলা হাসিয়া উঠিল।

কথাগুলো খচ্ করিয়া কোথায় যে বিঁধিল রমেশ বুঝিতে পারিল না। সাদা বরফ ও কালো পাহাড়ের দেশের উপত্যকায় জনার হয় কিনা তাহাও সে ঠিক জানে না। কিন্তু একটি জিনিস তাহার ভারী আশ্চর্য ঠেকিল। খানিক চুপ করিয়া সে বলিল;—"কিন্তু তুমি অমনি জীবন চাও প্রিসিলা?"

"চাই না আবার! এই জীবন আমার ভালো লাগে মনে করছ? পায়ে আলতা পরে মাথায় ঘোমটা টেনে একটি অত্যন্ত ছোট অপরিসর বাড়ীর মধ্যে সংসারের নানা তুচ্ছ কাজে ঘুরে বেড়াবার জন্যে আমার সমস্ত মন লালায়িত হয়ে আছে জান!"

রমেশ তাহা জানিত না। সহসা তাহার মনে হইল সব উৎসাহ তাহার কখন যেন উবিয়া গিয়াছে। কথাগুলি এবারেও তাহার কানে কেন যে লাগিল সে ঠিক বুঝিতে না পারিয়া চুপ করিয়া রহিল।

কিন্তু প্রিসিলার মনের এই অদ্ভুত কামনার একটু ইতিহাস আছে। সেটুকু জানাইবার জন্য গল্প ও মোটরের গতিরোধ করিয়া একটু পিছনে ফিরিয়া যাওয়া প্রয়োজন।

সকাল বেলাই স্বামীর সঙ্গে তাহার তুমুল ঝগড়া হইয়া গিয়াছে। সকল প্রকার দৈহিক আস্ফালন বাদ দিয়া চায়ের টেবিলের তুইধার হইতে চাকর বাকর শুনিতে না পায় এমন অনুচ্চকণ্ঠে হইলেও তাহাকে তুমুল ঝগড়া ছাড়া আর কিছু বলিতে পারা যায় না। এই ঝগড়ার সঙ্গে সঙ্গে প্রিসিলা হঠাৎ তুই বৎসরের বিবাহিত জীবনের পরে উপলব্ধি করিয়া ফেলিয়াছে যে পিতার মুখ চাহিয়া সম্ভ্রান্ত সমৃদ্ধ ব্যারিষ্টার স্বামীর গলায় মাল্য দিয়া সে নিজের জীবন ব্যর্থ করিয়াছে! তাহার পিতার সারাজীবনের সাধ শেষ পর্যন্ত কন্যার মধ্য দিয়া বালীগঞ্জের ভিলা, দামী মোটর ও বিলাত-ফেরত ব্যারিস্টারে চরিতার্থ হইয়াছে বটে, কিন্তু তাহার হৃদয় এ সমস্ত নকল জৌলুস জয় করিতে পারে নাই। বিলাতী সোনার মত এ জীবনে যত পালিস তত বেশী খাদ—এ জীবন সে ঘৃণা করে। অন্ততঃ আজ সকালে সেই রকমই তাহার মনে হইয়াছে।

ঝগড়ার কারণ সামান্য নয়। সকালে চায়ের জন্য নীচে নামিয়া আসিতে আসিতে মাঝপথে প্রিসিলা স্তম্ভিত হইয়া দাঁড়াইয়া পড়িয়াছিল। হল ঘরের একধারে তাহাদের নূতন পরিচারিকা সংকুচিত হইয়া দাঁড়াইয়া আছে এবং তাহার স্বামী তাহার গাল টিপিয়া দিয়া আদর করিতেছে। প্রিসিলাকে দেখিতে পাইয়া বিন্দুমাত্র অপ্রস্তুত

না হইয়া স্বামী বলিল—Caught red-handed, Eh? Well I am going to invent some fine excuses. Don't worry.

চায়ের টেবিলে বসিয়া কিছুক্ষণ কেহ কোন কথা বলে নাই। প্রিসিলা গুম হইয়া বসিয়াছিল। চায়ের কাপ সামনে ঠাণ্ডা হইয়া যাইতেছিল। সুবিকাশ খানিক বাদে বলিল—"আমার ওপর রাগ করে চায়ের কাপটার ওপর নিষ্ঠুর হওয়া উচিত হচ্ছে না। It is pining for your lips."

প্রিসিলা তবু কোন কথা বলিল না। সুবিকাশ নিজের পাত্র নিঃশেষ করিয়া বলিল—'দেবী প্রসন্ন হউন, ভক্ত প্রায়শ্চিত্ত করতে প্রস্তুত। কাল বেড়াতে যেতে চাইছিলে; দুর্গম গিরিশিখরে চল তোমায় নিয়ে কৃচ্ছ্র সাধনা করব। নৈনিতাল না মুসৌরী?"

এবার প্রিসিলা চাপা তীক্ষ্ণ গলায় বলিল,—"তোমার কি লজ্জাও নেই।"

'লজ্জা স্ত্রীলোকের ভূষণ।'

"Don't make idiotic remarks."

"Alright, here's a bright one. You ought to have been named Prudence.

প্রিসিলা স্বামীর দিকে জ্বলন্ত দৃষ্টি নিক্ষেপ করিয়া বলিল—"চুপ কর, তোমার ন্যাকামি আমার অসহ্য।"

সুবিকাশ মুখখানা গম্ভীর করিয়া বলিল—"On second thought I want to abbreviate that."

এবার আর প্রিসিলা নিজেকে সংবরণ করিতে পারিল না। সজোরে টেবিল চাপড়াইয়া উঠিয়া পড়িয়া বলিল—"চুপ করো, আর কত অপমান তুমি আমায় করবে?"

সুবিকাশ গম্ভীর হইয়া বলি—"বহুৎ আচ্ছা। কিন্তু দেখ সেট্‌টা না ভাঙ্গে—They are real porcelain."

"No, they are not. They are only cheap imitations as you are." বলিয়া রাগে ক্ষোভে দুঃখে চোখের জল কোন রকমে সংবরণ করিয়া প্রিসিলা বাহির হইয়া গিয়াছিল।

সব চেয়ে তাহার খারাপ লাগে স্বামীর এই অবিচলিত ভাব। কোন অবস্থাতেই সুবিকাশ হার মানিতে চায় না। স্বামী একবার ছোট হইয়া তাহার ক্ষমা প্রার্থনা করিলে সে এ অপরাধও মার্জনা করিতে হয়ত পারিত। সুবিকাশের স্বভাবই তা নয়।

কিন্তু এ স্বভাবের ব্যতিক্রম বুঝি একবার দেখা গেল। প্রিসিলা রাগে বাহির হইয়া গিয়া সোফারকে গ্যারেজ হইতে টু-সিটারটা বাহিব করিতে বলিয়া দাঁড়াইয়া ছিল। সুবিকাশ ধীরে ধীরে তাহার পিছনে আসিয়া দাঁড়াইয়া বলিল—"একটু বাড়াবাড়ি হচ্ছে না প্রিসিলা?"

"বাড়াবাড়ি কার?"

"Well, forgive and forget."

ক্ষণেকের জন্য প্রিসিলার মনে হইল এ গলার স্বরে যেন স্বামীব অভ্যস্ত আধাব্যঙ্গের সুর নাই। কিন্তু মুখ ফিরাইয়া তাহার ভ্রম ঘুচিল—সুবিকাশ হাসিতেছে। হাসিয়া আবার সে বলিল—"We poor weak men, you must not be too hard on our lapses."

সোফার তখন গাড়ী বাহির করিয়াছে। কোন কথা না বলিয়া প্রিসিলা তাহাতে উঠিয়া বসিয়া গাড়ী চালাইয়া দিল, যাইবার সময় শুনিতে পাইল সুবিকাশ গলা চড়াইয়া বলিতেছে—"Anyhow, let not the sun go down on your wrath."

তার পর সারা দুপুর প্রিসিলা উদ্দেশ্যবিহীন ভাবে ঘুরিয়া বেড়াইয়াছে—তাহাতেও তাহার মনের জ্বালা একেবারে শান্ত হয়

নাই। তাহারই ঝাঁজ রমেশের সহিত তাহার সকল কথায় ফুটিয়া বাহির হইতেছিল।

কিছুক্ষণ—কেহই কোন কথা বলে নাই। মোটরের মৃদু গুঞ্জন ছাড়া আর কিছুই শোনা যায় না। বিকাল হইয়া আসিতেছিল। রমেশ বলিল—"আর কতদূর যাবে?"

প্রিসিলা বলিল,—"কেন চল না! যতদূর যাওয়া যায়। মনে হচ্ছে এমনি করে যদি এই জীবনটাকেও পেছনে ফেলে কোন নতুন পথে পার হয়ে যাওয়া যেত!

রমেশ হঠাৎ বলিয়া ফেলিল,—"তা যায় না।"

"কেন যায় না? মোটরের পেট্রোল হয়ত ফুরিয়ে যায় কিন্তু মানুষের মনও পেট্রোলের তোয়াক্কা রাখে কি?"

ইহার উপর রমেশ কি বলিত বলা যায় না। হঠাৎ একটা বিভ্রাট ঘটিয়া গেল। রমেশের তরকারির পুঁটলির গেরো বোধ হয় শক্ত ছিল না। এতক্ষণ মোটরের ঝাঁকুনিতে আলগা হইয়া হঠাৎ তাহা খুলিয়া গেল। সঙ্গে সঙ্গে বেগুন আলু পটল কপি চারিধারে ছড়াইয়া পড়িল।

নীচু হইয়া রমেশ সেগুলি জড় করিয়া বাঁধিবার চেষ্টায় অত্যন্ত বিব্রত হইয়া উঠিল। আলু বেগুন চারিধারে গড়াইয়া গেছে, ধরিতে গেলে মোটরের ঝাঁকুনিতে ফস্কাইয়া যায়। অপরিসর স্থানের মধ্যে নীচু হইয়া খোঁজা অত্যন্ত কষ্টকর, ইহার উপর হঠাৎ অপর দিকের একটি গরুর গাড়ীকে পাশ কাটাইবার জন্য মোটরের বেগ কমাইতে রমেশের মাথাটা ঠক্ করিয়া স্পিডোমিটারের কাঁচে ঠুকিয়া গেল।

"How awkward you are!"

মাথার আঘাতের পর এ কথায় রমেশ হঠাৎ চমকিয়া উঠিল।

মেয়ে মানুষের মুখে ইংরাজী শুনিবার অভ্যাস তাহার অনেক দিন নাই—তাহার উপর সে ইংরাজী উক্তি আবার ব্যক্তিগত সমলোচনা। মাথা নীচু অবস্থাতেই বলিল—"কি করব—তরকারিগুলো জড় করতে পারছি না যে!"

—"তার জন্যে এখনি ব্যস্ত হবারই বা দরকার কি! গাড়ির দরজা বন্ধ, পড়ে ত আর যাবে না। পরে কুড়িয়ে নিলেই চলবে।"

কথাটা ঠিক! সামান্য তরকারির জন্য হঠাৎ অমন ব্যস্ততা দেখান ঠিক হয় নাই। রমেশ লজ্জিত হইয়া উঠিয়া বসিল। কিন্তু মেয়ে মানুষের কাছে লজ্জা পাওয়াটা সুখকর অনুভূতি নয়। প্রিসিলার উপর অকারণে তাহার মনে একটু অসন্তোষ কোথা হইতে আসিয়া জমিয়াছে সে বুঝিতে পারিল না!

প্রিসিলার মনে মনে হাসি পাইতেছিল। রমেশ সত্যই যে একটু awkward এতক্ষণ সে লক্ষ্য করে নাই। এখন যেন বেশী করিয়া সব চোখে পড়িল। দাড়িগুলা তাহার অন্ততঃ দুই দিন কামান হয় নাই, মাথার চুলে এত তেল দিয়াছে যে, কপালটা পর্যন্ত তেল চক্‌চকে হইয়া উঠিয়াছে। পায়ের কাছে কাপড়টা ধূলায় অত্যন্ত মলিন। সার্টের পকেটে কি রাজ্যের যত জিনিস বোঝাই করিয়া সেখানটা অশোভন ভাবে উঁচু না করিয়া রাখিলে চলিত না? এতকাল রমেশ ত বেশ ভালোই কথা বলিতে পারিত। কিন্তু প্রিসিলার মনে পড়িল, এতক্ষণ তাহাদের দীর্ঘ আলাপের মধ্যে বাক্‌পটুত্বের পরিচয় রমেশ বিশেষ দিয়াছে বলা যায় না। এই কয়েক বৎসরে রমেশ যেন কেমন জবুথবু হইয়া পড়িয়াছে।

রমেশ বলিল—"এবার ফেরা যাক্।"

"আর যাবে না?"

রমেশ বলিল, "না থাক্।"

প্রিসিলা আর আপত্তি করিল না। সুবিধামত এক জায়গায় গাড়ীর মোড় ফিরাইয়া লইল।

আবার দুই পাশের প্রান্তরের ভিতর দিয়া অনতিপ্রশস্ত ধূলি-ধূসর পথ পার হইয়া গাড়ী চলিতে আরম্ভ করিল। প্রিসিলা হঠাৎ বলিয়া উঠিল—"কিন্তু How lovely !"

"কি ?"

"এই ধানের ক্ষেত। কবিরা অনেক জিনিসের সৌন্দর্য সম্বন্ধে ঘ্যানর ঘ্যানর করে একেবারে তাকে পচিয়ে ফেলেছে কিন্তু এর রূপের বোধ হয় এখনও নাগালই পায়নি।"

রমেশ এ উচ্ছ্বাসে সায় না দিয়া গম্ভীর হইয়া বলিল, কিন্তু Lovely ত নয়। এবারে ত মাঠের চেহারা দেখলে কান্না আসে। ভাল করে বৃষ্টি না পেয়ে গাছগুলো ত বাড়তেই পায়নি।"

একটু যেন অসহিষ্ণু ভাবে প্রিসিলা বলিল—"তাই নাকি ! আমি agriculture-expert ত নই। বাইরে থেকে যেমন দেখছি তেমনি বললাম।"

রমেশ শুধু 'ও' বলিয়া চুপ করিয়া রহিল।

প্রিসিলা খানিক বাদেই কিন্তু আবার বলিল, "এই গ্রে মাটির ওপর নীল আকাশের সঙ্গে ধানের ক্ষেতের সবুজ রঙ—কি combination ! মঙ্গল গ্রহের vegetation নাকি লাল রঙের। বিধাতার তখনও বোধ হয় হাত কাঁচা, artistic sense ভালো করে develop করেনি। আমাদের পৃথিবীতে সবুজের বদলে বিধাতা অন্য একটা রঙ choose করলে কি বিপদ হত বলত ?" কথাগুলো খট্ খট্ করিয়া এবারেও রমেশের কানে লাগিল। কিন্তু কেন যে লাগিল এবারে তাহার আর বুঝিতে বাকি রহিল না। এ যে নিছক ন্যাকামি ! ইহার উত্তরে গম্ভীর হইয়া সে শুধু বলিল—"অত ভেবে দেখিনি।"

তাহার দিকে কৌতূহলী দৃষ্টিতে চাহিয়া প্রিসিলা বলিল "ও"।

রমেশ সম্বন্ধে তাহার মত অনেকখানি ইতিমধ্যে বদলাইতে হইয়াছে—রমেশ শুধু awkward নয়, অত্যন্ত dull। তাহার স্বামীকে আর যাহাই হোক dull বলা যায় না। চারিদিকে সারাক্ষণ তাহার জ্যোতি ঠিকরাইয়া পড়িতেছে। বুদ্ধিতে প্রাণের প্রাচুর্যে তাহার তুলনা কোথায়? হ্যাঁ অন্যায় সে করিয়াছে বটে কিন্তু ক্ষমা চাহে নাই এমন কথাই বা কেমন করিয়া বলা যায়? তাহার ক্ষমা চাহিবার ধরনই ওই রকম।

রমেশ গাড়ীর 'সীটে' হেলান দিয়া যাহা ভাবিতেছিল তাহাকেও ঠিক প্রিসিলার প্রশস্তি বোধ হয় বলা যায় না। তাহার মনে হইতেছিল সে-বার মামা তাহাকে দেশে ধরিয়া লইয়া গিয়া কি উপকারই করিয়াছিলেন। এই পটের বিবির মত মেয়েটির সহিত দিনের পর দিন এই ন্যাকামি শুনিতে শুনিতে কাটাইতে হইলেই হইয়াছিল আর কি? প্রিসিলার যে মুখ সারাদিনের ঘোরা-ফেরায়, অনাহারে শুকাইয়া আসিয়াছিল তাহাকেই অত্যন্ত রূঢ় ভাবে বিচার করিয়া সে ভাবিতেছিল,—ইহাদের রূপ ত থাকে বিলিতী পাউডার পমেটমের কৌটায় আর ইহাদের মন বিলিতী বইএর পাতায়; সারা জীবনটাই ইহাদের নকল। কেমন করিয়া ইহাকে প্রথমে তাহার ভালো লাগিয়াছিল তাহাই সে ভাবিয়া পাইল না। যাই হোক, সে খুব বাঁচিয়া গিয়াছে। তবে আজকের দুপুরটা তাহার বৃথাই গেল। ছাগলটা হয় ত ফস্কাইবে, চালাঘরের কাজ কালও আরম্ভ হইবে না।

রমেশকে বালীগঞ্জে নামাইয়া দিয়া প্রিসিলা যখন বাড়ী পৌঁছিল তখন তাহাদের লনে টেনিস খেলা সুরু হইয়া গিয়াছে। রমেশ নামিয়া যাইবার সময় তাহার আলু পটল বেগুন কুড়াইতে গিয়া যে

হাঙ্গামা বাধাইয়াছিল তাহাতে তাহার বিরক্তি বাড়িয়াছে বই কমে নাই। অত্যন্ত অপ্রসন্ন মুখে হলের ভিতর ঢুকিতে ঢুকিতে প্রিসিলা দেখিল সুবিকাশ টেনিস স্যুট পরিয়া র‍্যাকেট হাতে নামিয়া আসিতেছে। তাহাকে দেখিয়া সুবিকাশ অপরূপ ভঙ্গি করিয়া দাঁড়াইয়া পড়িয়া বলিল, "তারপর রাগের চোটে তোমার ও-রথচক্রতলে কতগুলি নিরপরাধ পথিকের প্রাণসংহার করে এলে দেবী? কলিকাতা শহরে গ্যাসের বাতি দেবার মত নাগরিক আর অবশিষ্ট আছে ত?"

প্রিসিলা এবার না হাসিয়া থাকিতে পারিল না। সুবিকাশকে টেনিস স্যুট চমৎকার মানাইয়াছে,—পরিচ্ছন্ন সুন্দর মুখ, উজ্জ্বল দু'টি চোখ। সেদিকে প্রশংসমান দৃষ্টিতে তাকাইয়া সে বলিল, "কেন, আমায় কি আনাড়ি ভাব নাকি?"

"তোমায় যা ভাবি তা বলবার ভরসা পেলাম কই?"

"আচ্ছা ভরসা দেব এখন একটু দাঁড়াও, আমি যাহোক কিছু খেয়ে নিয়েই আসছি। মনে থাকে যেন তুমি আমার partner."

সুবিকাশ সঙ্গে সঙ্গে বলিল—"Until death do us part."

রমেশ যখন বাড়ী ফিরিল তখন সন্ধ্যা উত্তীর্ণ হইয়া গিয়াছে। অঞ্চল-আড়ালে কম্পিত দীপ-শিখাটি লইয়া অবগুণ্ঠিতা অনুপমা তখন তুলসী প্রণাম করিতে চলিয়াছে বলিতে পারিলেই সুখী হইতাম। কিন্তু বলিবার যো নাই। পিসিমার দৃষ্টি এড়াইয়া অনেক খোঁজাখুঁজির পর দেখা গেল, ভাঁড়ার ঘরের পাশে ডিবিয়ার আলোয় অনুপমা উনানের জন্য কয়লা ভাঙিতেছে! হাতে তাহার কালি লাগিয়াছে, মুখেও বাদ পড়ে নাই। তবু মুগ্ধ রমেশের মনে হইল নারীর এমন কল্যাণী মূর্তি সে কখনও দেখে নাই। পুরুষের পরগাছা নয়, এই ত চিরন্তন নারী! যুগে যুগে সত্যকার রক্ত মাংসের পুরুষ ইহাদেরই প্রেমে ধন্য হইয়াছে।

মায়ে ঝিয়ে ঝগড়া।

এমন ঝগড়া তাহাদের অনেকবার হইয়াছে, কিন্তু আজ যে কাণ্ডটি ঘটিয়া গেল, এমনটি তাহারা নিজেরাও আশা করে নাই। নিজেদের ঝগড়ার পরিণাম দেখিয়া তাহারা নিজেরাই বুঝি বিস্মিত ভীত হইয়া গিয়াছিল।

অথর্ব পঙ্গু পায়ের পটি খুলিতে খুলিতে বুড়ী মা বোধ হয় সেই কথাই ভাবিতেছিল। কোথা হইতে কি যেন হইয়া গেল। কটু কথা বলিয়া কন্যাকে আঘাত করিতে গিয়া এমন কথা যে তাহার মুখ হইতে বাহির হইয়া আসিবে, একথা সে কল্পনাও করে নাই। কিন্তু অশান্ত জিহ্বা সকল সময়ে রাশ মানে না।

কথাটা শুনিলও সবাই।

দেয়ালের ও-পিঠের বাঙ্গাল-বৌ মুখখানা বিকৃত করিয়া কিছু না বলিয়াও যাহা জানাইয়া গেল তাহার বিষ বড় কম নয়।

দক্ষিণের চালায় ভাড়াটিয়া কমলির মা ত স্পষ্টই বলিয়া গেল, এমন জানিলে কোন্ গেরস্ত এই পাপের পুরীতে ঘরভাড়া করিত?

চক্ষুলজ্জা যাহাদের একেবারে যায় নাই তাহারা সামনে আসে নাই এবং স্পষ্ট করিয়া কিছু বলে নাই বটে, কিন্তু দেওয়ালের ও-পিঠে যে পরম রসাল বৈঠক জমিয়াছিল তাহার নাতিমৃদু গুঞ্জন হইতে এটুকু অন্ততঃ বুঝিতে পারা যাইতেছিল যে, আর যাহাই হউক জিহ্বার ধার তাহাদের কম নয়।

কিন্তু সেদিকে বৃদ্ধার কান ছিল না। দরমার দরজাটি খুলিবার শব্দের আশাতেই কান পাতিয়া উৎসুক হইয়া সে বসিয়া ছিল। সেই

সকালে ঝগড়ার মাঝে অতি কুৎসিত একটি অপবাদ শুনিয়া জবাব না দিয়া মানদা যে বাহির হইয়া গিয়াছে বেলা তিন পহর হইয়া গেলেও সে এখনও ফিরে নাই।

পায়ের পটি খুলিতে খুলিতে মান্নুর মা থামিল। আগড়ের দরজা ঠেলিয়া কে যেন প্রবেশ করিল।

কিন্তু সে মানদা নয়, জমিদার-গিন্নী।

জমিদার-গিন্নীর বয়স হইয়াছে, শখটুকু মরে নাই। চওড়া লাল কস্তাপাড় শাড়ীও পরে, সাদাচুলে চঙ্ করিয়া খোঁপাও বাঁধে। রকের পাশেই এক ধাবড়া পিচ ফেলিয়া রকের উপর সে খুঁটি ঠেসান দিয়া বেশ ভাল করিয়া বসিয়া বলিল, "আসবার কি আর সময় পাই। সাত সতেরো লেগেই আছে। এই দু'পহর বেলায় দু'টো ভাতজল মুখে পড়ল। তা তোমাদের কি রান্না হল গো?"

মান্নুর মা কথা কহিল না।

অনেকগুলো কথা এক সঙ্গে বলিয়া ফেলিয়া জমিদার-গিন্নীর হাঁপ লাগিয়াছিল। দম লইয়া সে আবার জিজ্ঞাসা করিল, "কইগো দিদিমণি কোথা?"

মান্নুর মাকে এবার বলিতেই হইল—"কোথায় বেরিয়েছে।"

"ওমা, এই এত বেলায় না খেয়ে বেরিয়েছে!"

মানদা খাইয়া বাহির হইয়াছে কি না জমিদার-গিন্নীর জানিবার কথা নয়, কিন্তু সে কথা তাহাকে বলা চলে না। তাহার এই অযাচিত আত্মীয়তার কোন জবাবই খুঁজিয়া না পাইয়া মান্নুর মা নীরবে পায়ের পটি খুলিতে লাগিল।

জমিদার-গিন্নীর গলা পাইয়া ও-পিঠের বৈঠক ইতিমধ্যেই ভাঙ্গিয়াছিল। এক এক করিয়া সবাই রকের ধারে ভিড় করিয়া আসিয়া বসিল। জমিদার-গিন্নী রগড় বাধাইতে জানে বলিয়া

তাহার একটি বিশেষ খ্যাতি আছে। শুধু যা উস্কাইয়া দিবার প্রয়োজন।

বাঙ্গাল-বৌ সে কাজটা পারে ভাল। দীর্ঘ পুরুষালি ছাঁদের শ্রীহীন দেহ। লম্বা কুৎসিত চোয়াল-ওঠা মুখে লম্বা পানের-ছোপে কালো-মাড়ি সমেত দাঁতগুলি তাহার বাহির হইয়াই থাকে। দাঁতগুলি আর একটু উঁচাইয়া সে বলিল, "বেশ ছিলাম মা এখানে, তোমাদের পাড়ায়। আবার কোথায় যাব—কেমন পাড়াপড়শী হবে কে জানে।"

বেশই সে ছিল বটে। তাহাদের স্বামী-স্ত্রীর গালাগালি ঝগড়া মারামারিতে উত্যক্ত অতিষ্ঠ হইয়া আগের দিনই পাড়ার লোকে তাহাদের হাত জোড় করিয়া এ-পাড়া ছাড়িয়া যাইতে অনুরোধ করিয়াছে। কিন্তু সে কথা তুলিবার সময় এখন নয়।

জমিদার-গিন্নী সবিস্ময়ে বলিল,—"সে কি! যাবি আবার কোথায়? মানদা কি উঠিয়ে দিলে নাকি?"

বাঙ্গাল-বৌ জ্বলিয়া উঠিল, "উঠিয়ে দেবে! মাগনা না কি?" এবং পরমুহূর্তেই অপরূপ কৌশলে কণ্ঠস্বরকে একেবারে কোমলে নামাইয়া আনিয়া হতাশভাবে বলিল, "কিন্তু তা বলে আমি ত আর এখানে থাকতে পারি না মা!"

ভনিতাটা ভাল করিয়াই আরম্ভ হইয়াছিল—ব্যাপারটিকে পাকাইয়া ঘুরাইয়া ফেনাইয়া অনেকক্ষণ ধরিয়া উপভোগ করা যাইবে বুঝিয়া বোধ হয় সকলেই উল্লসিত হইয়া উঠিল।

আকাশ হইতে পড়িয়া জমিদার-গিন্নী জিজ্ঞাসা করিল, "কেন?"

"না মা, ভাগ্যি-দোষে না হয় গরীবই হয়েছি, তা বলে মান-সম্ভ্রম ত আছে, সোয়ামী পুত্তুর নিয়ে ঘর ত করি—অকল্যাণ হবে যে মা!"

"কি যে তোরা বলিস্ বাপু মাথামুণ্ডু কিছু বুঝি না—বল না

মান্নুর মা, এ-কথায় মাথামুণ্ডু কিছু পেলে?" জমিদার-গিন্নী চোখ টিপিল।

হাসিল সবাই এবং সবচেয়ে বেশী হাসিল বেনেদের সোহাগী বলিয়া মেয়েটা। সমর্থ যুবতী মেয়ে; বছর খানেক আগে স্বামী তাহাকে কি কারণে বলা যায় না ত্যাগ করিয়া আবার বিবাহ করিয়াছে। বিবাহ করার পূর্বে এই মানদাই সোহাগীর হইয়া তাহার স্বামীকে বুঝাইবার জন্য কি অক্লান্তভাবে টানা পড়েন করিয়া পায়ের সুতা ছিঁড়িয়াছিল সে কথা এখনও অনেকের মনে ছিল। এত হাসি জমিদার-গিন্নীরও যেন ভাল লাগিল না, "অত হাসি কিসের লা? ফচ্‌কে ছুঁড়ি!"

সোহাগী চোট্‌পাট জবাব দিল, "হাসির কথা তা হাসব না? ফচ্‌কে ছুঁড়ি বোলো না বলে দিচ্ছি।"

এত কষ্টের আয়োজন বুঝি মাঝপথেই পণ্ড হয়! জমিদার-গিন্নীর উদ্যত জবাবটিকে কোন প্রকারে ঠেকাইয়া বাঙ্গাল-বৌ তাড়াতাড়ি বলিল,—"আহা মা, ছেলেমানুষ, ওর কথা কি আর ধর্তব্য। আর ওরই বা দোষ কি? যেমন দেখছে তেমনি ত হবে।"

কথাটা ঘুরাইয়া মন্দ বলা হয় নাই। আর এমন সুযোগ হেলায় হারান জমিদার-গিন্নীরও ইচ্ছা নয়। সোহাগীকে সায়েস্তা না হয় পরে করিলেও চলিবে।

জমিদার-গিন্নী বলিল—"আচ্ছা যাক্, কিন্তু তোর হেঁয়ালিও কিছু বুঝলাম না ত। স্বামী পুত্রের অকল্যাণ, মান-সম্ভ্রম—ও সব কি কথা!"

বাঙ্গাল-বৌ আশ্বস্ত হইয়া গুছাইয়া বসিয়া বলিল, "কথা আর কি মা; ওই ত মান্নুর মা বসে আছে, ওকেই না হয় জিজ্ঞেস কর না।"

মান্নুর মা কাতরভাবে এতক্ষণ ইহাদের মুখের দিকে নির্বোধের মত চাহিয়াছিল, এইবার মাথা নীচু করিল।

"বল না মান্নুর মা, তুমিই না হয় বল।"

মান্নুর মার পরিবর্তে সোহাগীই জবাব দিল। মুখ টিপিয়া হাসিয়া বলিল, "বলেছে ত একবারঃ আবার কবার করে বলতে হয়। নিজের মেয়ে বেশ্চে, সে কথা কি ঢাক পিটে বেড়াবে নাকি ?"

ঠিক সেই সময় দরমার আগড় ঠেলিয়া প্রবেশ করিয়া ইহাদের দেখিয়া কাঠের মূর্তির মত যে দাঁড়াইয়া পড়িল, সে মানদা।

সব চেয়ে আশ্চর্য এই যে, এতক্ষণ যাহারা আস্ফালন করিতেছিল, এক সঙ্গে তাহাদের মাথাই যেন অকারণ লজ্জায় নত হইয়া পড়িল। কাহারও মুখে আর কথা নাই।

শুধু জমিদার-গিন্নী অত্যন্ত সঙ্কুচিত ভাবে হাসিবার চেষ্টা করিয়া বলিল, "এই যে, এস দিদিমণি।"

মানদার সামনে সত্যই মুখ তুলিয়া জোর গলায় কিছু বলিতে পাবে এমন লোক বিরল। এক একজনের কাছে সত্যই অকারণে এমনি সঙ্কোচ হয়।

কালো দশাসই সুবিশাল চেহারা। ভয়াবহ কিছু না থাকিলেও এমন একটি সুদূর প্রশান্ত গাম্ভীর্য সে মুখে আছে যে মাথা আপনা হইতেই নীচু হইয়া আসে। মানুষের উপর কর্তৃত্ব করিবার জন্যই বিধাতা এক এক জনকে যেন এমনি করিয়া গড়েন। অপ্রতিহত প্রভাবের জন্য তাহাদের সাধনা করিতে হয় না, যেখানে তাহারা গিয়া দাঁড়ায় সেখানে আপনা হইতে মানুষের মন আজ্ঞা পালনের জন্য প্রস্তুত হইয়া যায়।

পাড়ার লোকে এতদিন বলিয়া আসিয়াছে, "দিদিমণি একাই একশ"। পুরুষ হইলে দিদিমণি জজ না ম্যাজিষ্টের হইত এই লইয়া পাড়ার মেয়ে-মহলে অনেক জল্পনা কল্পনা হইয়া গিয়াছে। বৃদ্ধ

মুখুজ্যে মশাই সব জায়গায় বলিয়া বেড়ান—"এ-পাড়ায় পুরুষ আছে ত একটি—ওই মানদা।" সুখে দুঃখে আনন্দে উৎসবে দিদিমণি অনায়াসে নিজের স্কন্ধে সকল দায় তুলিয়া লয়—তাহাকে ডাকিবার কথা লোকের আর মনেও পড়ে না।

বয়স তাহার যৌবন পার হইয়া প্রৌঢ়ত্বের তীরে গিয়া ঠেকিয়াছে। যৌবনে সে দেহ বোধ হয় কুৎসিতই ছিল। নারীত্বের মাধুর্য হইতে বঞ্চিত করিয়া বিধাতা তাহাকে সংসারে শুধু শাসনের ক্ষমতা দিয়াই পাঠাইয়াছিলেন। কিন্তু তাহার যৌবনের কথা মানুষের মনে পড়ে না। তাহার ইতিহাস কেহ জানে না, জানিবার কথা কাহার মনেও আসে না। দিদিমণি রূপেই সে সম্পূর্ণ।

দশ বৎসর আগে পঙ্গু মাকে লইয়া এ-পাড়ায় আসিয়া জমিদারের কাছে চার কাঠা জমি ইজারা লইয়া এই চালা ক'টি সে বাঁধিয়াছিল। ইহার দুটিতে সে নিজে বৃদ্ধা মাকে লইয়া থাকে, অপরগুলি ভাড়ায় খাটাইয়া আয় তাহার মন্দ হয় না। আত্মীয়-স্বজন কেহ কোথাও নাই। তাহার সিঁথির সিন্দুর ও হাতের নোয়া দেখিয়া তাহার স্বামী যে আছে, এই পরিচয়টুকু শুধু লোকে পাইয়াছে, আর কিছু এ-সম্বন্ধে জিজ্ঞাসা করিবার সাহস বা প্রবৃত্তি কাহারও হয় নাই।

যা কিছু অসুবিধা অস্বস্তি মানদার ওই বৃদ্ধা মাকে লইয়া। মা-টি শুধু অথর্ব পঙ্গু নয়, একেবারে নির্বোধ। এই নির্বুদ্ধিতার ফলে মানদাকে ভুগিতে হয় বড় বেশী।

বাতে পঙ্গু পা লইয়া মানুর মা সাধারণতঃ উঠিতে পারে না। কিন্তু পারিলে আর রক্ষা নাই। লাঠি বগলদাবায় করিয়া খোঁড়াইতে খোঁড়াইতে সারাদিন পাড়া বেড়াইয়া সে যে গোলটি বাধাইয়া আসে, তাহার জের পরের দিন অবশ্যম্ভাবী ঝগড়ার মধ্যে অনেক কষ্টে মেটে।

মানদা বলে, "তোমার জ্বালায় কি আমি গলায় দড়ি দেব? তোমায় ত্রিশ দিন বলেছি না যে, ঘর থেকে তুমি বেরিও না।"

মান্নুর মা নির্বোধের মত চীৎকার করে, "ওরে বাবারে! কেন? বেরুবো না কেন শুনি? পেটের মেয়ে তুই, দশমাস দশদিন তোকে গর্ভে ধরেছি, তুই হুকুম করবি আর আমার তাই শুনতে হবে। তোর দু'টো খাই বলে?" এ কেলেঙ্কারী মানদার অসহ্য লাগে; বলে,—"বেরুতে ত বারণ করি না, মুখ বুজে থাকতে পার না কেন? তোমাব জন্যে যে আমার মাথা কাটা যায়।"

মান্নুর মা তীক্ষ্ণ কণ্ঠ সপ্তমে তুলিয়া বলে, "ওরে বাবারে! আমার জন্যে তোর মাথা কাটা যায়! তুই না হয় মদ্দানী হয়েছিস্ লো, সভায় গিয়ে বক্তিতে দিতে পারিস, তাই বলে আর সবাই মুখ বুঁজে থাকবে নাকি? আমরা আর মানুষ না, আমরা আর কথা কইতে পারি না?"

মানদা আর সহ্য করিতে না পারিয়া ধমক দিয়া বলে, "এবার যদি বাড়ী থেকে বেরোও ত আর ফিরো না।"

বৃদ্ধার ক্রোধ এবার কান্না হইয়া বাহির হয়। কবে পঁয়ত্রিশ বৎসর পূর্বে তাহার একটি শিশুপুত্র দুই মাসের হইয়া মারা গিয়াছিল: সে বাঁচিয়া থাকিলে আজ কত বড় লোক হইত ও তাহাকে এমন করিয়া দু'টি ভাতের জন্য কাহারও মুখনাড়া খাইতে হইত না, সেই কথা বিনাইয়া বিনাইয়া সে কাঁদিতে সুরু করে।

অবশেষে অত্যন্ত বিরক্ত হইয়া মানদা ঘর ছাড়িয়া বাহির হইয়া যায়।

কিন্তু বেশীদিন অপেক্ষা করিতে হয় না। কয়েকদিন বাদেই লাঠি ধরিয়া খোঁড়াইতে খোঁড়াইতে বৃদ্ধা পাড়ায় বাহির হইয়া সবিস্তারে

বলিয়া আসে, তাহার মেয়ের ঘড়া ঘড়া টাকা তাহাদের ঘরের মেঝেতে পোঁতা আছে, অথবা এককালে মানদা নাকি স্বয়ং লক্ষ্মী ঠাকরুণের মত সুন্দরী ছিল, একবার দেখিলে আর চোখ ফিরান যাইত না, শুধু রোগে শোকে আর অবহেলায় অযত্নেই তাহার এমন ছিরি হইয়াছে।

যেমন করিয়াই হউক একথা মানদার কানে পৌঁছায় ও পরের দিন আবার নির্বোধ মাকে কিছুতেই বুঝাইতে না পারিয়া তাহাকে অবশেষে ঘর ছাড়িয়া যাইতে হয়।

সেদিন, মায়ের এমনি একটি নিবু‍্দ্ধিতা লইয়া ঝগড়া বাধে।

মান্নুর মা পাড়ায় বাহির হইয়া, তাহার মেয়ের কোন রাজবাড়ীতে কি সমারোহে বিবাহ হইয়াছিল ও সেই রাজপুত্র স্বামী তাহার মেয়ের জন্য এখন পর্যন্ত পাগল হইয়া লইয়া যাইবার জন্য সাধাসাধি করা সত্ত্বেও মানদা শুধু দুর্দান্ত শাশুড়ীর জ্বালাতেই সেখানে কেন যাইতে চাহে না, এই কাহিনী সবিস্তারে বলিয়া আসিয়াছিল। এমন কি সেই রাজপুত্র জামাই এবার গোপনে মানদাকে সাধিতে আসিলে লুকাইয়া সে দেখাইয়া দিবে বলিয়াও দু একজনকে আশ্বাস দিতে ভোলে নাই।

মূঢ়তার এই চরম পরিচয়ে মানদা এবার অত্যন্ত ক্রুদ্ধ হইয়াই একটু অতিরিক্ত কটু কণ্ঠে মাকে আসিয়া বলিয়াছিল, "হয় তুমি বাড়ী থেকে বেরোও, নয় আমি বেরিয়ে যাই।"

নিজের কল্পনার অতখানি উচ্ছৃঙ্খলতায় মান্নুর-মা নিজেই বোধ হয় এবার একটু লজ্জিত হইয়াছিল। এবং লজ্জিত হইয়াছিল বলিয়াই সে দ্বিগুণ জোরে ঝগড়া করিল।

মানদা তিক্ত কণ্ঠে বলিল, "জীবনভোর সুখ ভোগ করেও হয়নি, আবার রাজার শাশুড়ী হতে সাধ গেছে? ছিঃ, লজ্জাও করে না!"

কিন্তু ব্যঙ্গ বুঝিবার ক্ষমতা মান্নুর মার নাই। একেবারে আগুন

হইয়া সে বলিয়াছিল, "তুই মেয়ে হয়ে আমায় এত বড় কথা বল্লি? আমি সুখ ভোগ করেছি—"

তারপর তাহার রামের মত স্বামী ও লব বা কুশের কোন একটির মত শিশুপুত্রের মরণ সত্ত্বেও এবং আজ তাহার কাঙ্গালিনী অবস্থা জানিয়াও তাহার আপন কন্যা যে তাহাকে সুখ ভোগের খোঁটা দিল, এই শোকে সে উচ্চৈঃস্বরে ক্রন্দন করিয়াছিল।

এমনি করিয়াই হয়ত ঝগড়ার সমাপ্তি হইত কিন্তু দৈবাৎ মানদা কেমন করিয়া অসাবধানে মায়ের উনুন হইতে নামান ভাতের হাঁড়িটি ছুঁইয়া ফেলিল।

এমন ভুল হয় না! মানুর-মা মেয়ের ছোঁয়া খায় না, এবং এক বাড়ীতে থাকিয়াও ভিন্ন হেঁসেলে নিজের আহার নিজে সে রাঁধিয়া লয়। মানদা মায়ের এ আইন এতদিন সযত্নেই মানিয়া আসিয়াছে। আজ রাগের মাথায় অন্যমনস্কতায় এমন ভুলটা তাহার ঘটিয়া গেল।

কিন্তু মানুর-মা একেবারে ক্ষিপ্ত হইয়া উঠিল, বেড়িটা সজোরে মাটির হাঁড়ির উপর মারিয়া সেটা ভাঙ্গিয়া ফেলিয়া বলিল, "দিলি ত ছুঁয়ে, যাক্ চুলোয় যাক্ সব।"

মানদা প্রথম স্তম্ভিত হইয়া গিয়াছিল কিন্তু মা যখন তাহার ক্রোধের আতিশয্যে ছড়ান ভাতগুলা মুঠা মুঠা করিয়া উনুনের মধ্যে ফেলিতে লাগিল তখন আর তাহার সহ্য হইল না, বলিল, "এত তেজ কিসের বল ত? আমার ছোঁয়া খেলে তোমার কী হয়? আমি হাড়ি না মুদ্দফরাস?"

মানুর-মা তখন দিগ্বিদিক জ্ঞান হারাইয়াছে, বলিল,—"তুই যে কি তা দেশে দেশে জানে, কালামুখ তুই নাড়িস কি বলে। তোর ছোঁয়া খেয়ে আমি জাত-ধর্ম খোয়াব কোন্ দুঃখে?"

"আমার ছোঁয়া না খাও ত মর না। খাবার সাধই বা আর

কেন? সব খেয়েও আর হয়নি। এখন মরলে ত সকলের জ্বালা জুড়োয়।”

এই কথাটা সব চেয়ে নিদারুণ। মরিতে বৃদ্ধা চায় না, আত্মহারা হইয়া চিৎকার করিয়া বলিল, “আমি মরব কেনরে কালামুখী, তুই মর না, বাপ শ্বশুরকুলে কালী দিয়ে বেশ্যে হয়েছিলি—এখনও গলায় দড়ি দিসনি তুই কোন লজ্জায়!”

মানদা ইহার পর কানে আঙ্গুল দিয়া বাহির হইয়া গিয়াছিল। সে পুরাতন ইতিহাস সকল দিক দিয়া মুছিয়া ফেলিবার চেষ্টাই মানদা করিয়াছিল, শুধু চাহিয়াছিল সে জীবনের উপর যে যবনিকা টানিয়া দিয়া আসিয়াছে তাহা যেন আর না ওঠে। মানুষের স্নেহ মানুষের শ্রদ্ধার মধ্যে দশ বৎসর সে সশঙ্ক হইয়া বাস করিয়াছে। কখন সে অতীতের গ্লানির স্পর্শে বর্তমানের শান্তি ও শ্রদ্ধার জীবন মরীচিকার মত মিলাইয়া যাইবে এই ভাবিয়া উৎকণ্ঠার তাহার অবধি ছিল না। মাত্র কিছুদিন সে একটু নিশ্চিন্ত হইয়াছিল। এতদিনে তাহার আশা হইয়াছিল বুঝি অতীতের সে পঙ্ককুণ্ডে প্রায়শ্চিত্ত তাহার সম্পূর্ণ-ই হইয়াছে! সেই নিশ্চিন্ত বিশ্বাসের উপর সেদিন এই বজ্রাঘাত।

অনেক দিনের কথা। কালো কুৎসিত অত্যন্ত কদাকার একটি মেয়ে। লোকে তাহাকে শুনাইয়াই বলিত, “হ্যালা, সোমত্থ বয়সে বলে শ্যাল কুকুরেরও ছিরি হয়”—

বাপের টাকার ঘুষে সুপাত্রেই বিবাহ হইল। কিন্তু ছেলের পছন্দ হয় নাই। মতের বিরুদ্ধে জোর করিয়া বিবাহ দেওয়ার প্রতিশোধ সে ওই কুৎসিত বালিকাটির উপরই শুধু লইল না, নিজের জীবনটাকেও ছারখার করিয়া দিল।

তারপর যেমনটি সংসারে নিত্য হইয়া থাকে তাহাই হইল। ছেলের নষ্ট হইয়া যাওয়ার সমস্ত অপরাধ সকলে নিঃসংশয়ে ওই কুৎসিত অলক্ষণা মেয়েটার ঘাড়েই চাপাইয়া দিল। উঠিতে বসিতে তাহার নিষ্কৃতি নাই। স্বামী সৌভাগ্যক্রমে কোন দিন বাড়ী ফিরিলে সবাই মিলিয়া তাহার কুৎসিত দেহটাকে মাজিয়া ঘষিয়া বস্ত্রে অলঙ্কারে ঢাকিয়া স্বামী-ধরার ফাঁদ করিয়া তুলিতে চায়। অত্যন্ত সঙ্কুচিতভাবে সকলের ঠেলাঠেলিতে সে সভয়ে ঘরের ভিতর গিয়া বিশ্বের লজ্জা লইয়া দাঁড়ায়।

কিন্তু তাহাকে দেখিবামাত্র স্বামী জ্বলিয়া উঠে।

"তোমরা কি আমায় বাড়ী থেকে না তাড়িয়ে ছাড়বে না? দূর তোর সংসারের মাথায় ঝাড়ু!" তাহাকে সজোরে বাঁ হাতে ঠেলিয়া দিয়া স্বামী বাড়ী হইতে বাহির হইয়া যায়।

সে পড়িয়া গিয়া মেঝেতে নিঃশব্দেই বসিয়া থাকে। কান্নার চেয়ে গভীরতর বেদনায় চক্ষে তাহার জল আসে না।

শাশুড়ী আসিয়া ঝঙ্কার দিয়া বলেন, "ওগুলো খুলতে হবে না? সেজে-গুজে বসে থাকতে লজ্জা করে না?"

কিন্তু আবার তাহাকে সাজিতে হয়। এ অপমান বারবার তার সহ্য হয় না। কিন্তু উপায় কি? এতটুকু আপত্তি করিলে দশজনে দশ কথা শুনাইয়া দেয়। "কি হতচ্ছাড়া মেয়ে মা, স্বামী এসেছে তা একটু আহ্লাদও নেই!"

আবার কিন্তু তেমনি করিয়াই সব খুলিতে হয়।

সাজাইবার জন্য এই জেদাজেদি ধরপাকড় তাহার ভাল লাগে না। এই সবের হাত এড়াইবার জন্যে কোন দিন হয় ত সে স্বামী আসিলে নিজেই যাহোক করিয়া সাজিতে বসে। ননদ আসিয়া দেখিয়া উচ্চৈঃস্বরে হাসিয়া চীৎকার করিয়া সকলকে ডাকিয়া বলে, "ওমা

তোমাদের সুন্দরী বৌ যে নিজেই সাজতে বসেছে গো! ওমা কি ঘেন্না! স্বামীর মন ভুলোবে গো, মন ভুলোবে! বিবি আমাদের মন-মোহিনী সাজছেন। স্বামী ত একটা লাথি দিয়েও আদর করে না।" কেহবা সহানুভূতির স্বরে বলে, "সাজলে কি হবে মা, কয়লার কালি কি ধুলে যায়?"

তবুও এও সহিত। এমনি করিয়া লাথি ঝাঁটা খাইয়াও স্বামীর সংসারেই জীবনের মেয়াদ সে আর পাঁচজন হতভাগিনীর মতই শেষ করিতে পারিত! বিদ্রোহ বাঙ্গালীর মেয়ে করিতে জানে না, সেও করিত না। কিন্তু বিধাতা তাহার প্রতি একান্তই বিমুখ।

সংসারে আর একটি লোক ছিল—শাশুড়ীর ভ্রাতুষ্পুত্র, নাম বিনোদ। অতি বড় পাষণ্ডেরা সংসারের চক্ষে সব চেয়ে ভাল করিয়া ধূলি দিতে পারে বলিয়াই তাহার নাম ইতিহাসে ওঠে নাই।

দেওর বলিয়া মানদা তাহাকে লজ্জা করিত না। ঘোমটা খুলিয়াই তাহার সামনে বাহির হইত। একদিন নির্জনে পাইয়া হঠাৎ বিনোদ তাহার গাল টিপিয়া দিল। মানদা সজোরে তাহার হাতটা ঠেলিয়া দিল, কিন্তু বিনোদ পিছন হইতে হাসিয়া বলিল, "ইস্, বড় ঝাঁজ যে দেখি!"

মানদা আর তাহার সামনে বাহির হইত না।

বিনোদ একদিন আবদারের স্বরে তাহার শাশুড়ীর কাছে অনুযোগ করিল, "দেখত পিসিমা, বৌদি আমায় দেখে ঘোমটা দেয়, আমার সঙ্গে কথা কয় না। অন্যায় নয়?"

মানদা সেইখানে বসিয়াই ঘোমটা ঢাকা দিয়া তরকারী কুটিতেছিল। পাষণ্ডের এই নির্লজ্জ ধৃষ্টতায় তাহার সমস্ত অঙ্গ জ্বলিয়া উঠিল। কিন্তু সে মাথা তুলিল না।

শাশুড়ী ধমক দিয়া বলিলেন, "ও আবার কি ন্যাকামি! এদিক নেই ওদিক আছে। দেওর হয়, ওর কাছে আবার ন্যাকামি করে ঘোমটা দেওয়া কিসের?"

জোর করিয়া শাশুড়ী সেদিন ঘোমটা তাহাকে খুলাইয়া ছাড়িয়াছিলেন।

কিন্তু ইহাতেও বিনোদের সুবিধা হইল না। মানদা সকলের সামনে তাহার কাছে ঘোমটা খুলিয়া রাখে, কথা কহিলে কোন রকম জবাব দেয় বটে; কিন্তু কেহ না থাকিলে তাহাকে একেবারেই এড়াইয়া চলে।

দেহ ছাড়া নারীর কোন মূল্য কোন প্রয়োজন যাহার কাছে নাই—সেই পাষণ্ড এই ব্যবহারে মরিয়া হইয়া উঠিল।

মানদা হঠাৎ মধ্য রাত্রে আতঙ্কে জাগিয়া উঠিল। একলা ঘরেই তাহাকে শুইতে হইত এবং শুইবার পূর্বে ভাল করিয়া দরজা বন্ধ করিয়াই সে শুইয়াছিল। কিন্তু হঠাৎ গায়ে মানুষের হাতের স্পর্শ পাইয়া সে সভয়ে চীৎকার করিয়া উঠিল।

বিনোদ তখন আলো জ্বালিয়াছে। একটা হাত তাহার মুখে চাপা দিয়া অবিচলিতভাবে একেবারে সহজ কণ্ঠে সে বলিল, "চীৎকার করে লোক ডাকতে পার কিন্তু এ কেলেঙ্কারীতে এ বাড়ীর লোক তোমায় সতী বলবে না।"

তারপর বিছানার ধারে বসিয়া মুখের হাত তুলিয়া লইয়া বলিল, "আমি বলব, আমায় ডেকে পাঠিয়েছিল। লোকে সে কথা বিশ্বাস না করলেও আমার ক্ষতি নেই, কিন্তু তোমার"—বলিয়া সে ঈষৎ হাসিল। মানদার সর্বাঙ্গ যেন আতঙ্কে অসাড় হইয়া আসিতেছিল।

অনেক কষ্টে সে শুধু বলিল, "তুমি এখান থেকে যাও।"—ক্ষীণ অস্ফুট ধ্বনি মাত্র।

বিনোদ আবার হাসিল, গলাটাকে কোমল করিয়া আদরের স্বরে বলিল, "সাবধান" এবং হঠাৎ মানদার হাতটা নিজের হাতে লইবার চেষ্টা করিয়া বলিল, "এমন নিষ্ঠুর স্বামীর ওপর প্রতিশোধ নিতেও ইচ্ছে করে না তোমার?"

মানদার মনে হইল তাহার নারীত্বকে এত বড় অপমান তাহার স্বামীও করে নাই। স্বামী তাহার কুরূপের ঘৃণা করে শুধু, আর এই পাষণ্ড তাহার সে-দেহকে ঘৃণারও অযোগ্য মনে করে। তাহার দেহ কুৎসিত বলিয়া ইহার কাছে পথের ধূলার চাইতেও সস্তা।

হঠাৎ কী যেন তাহার হইয়া গেল; এতদিনকার সঞ্চিত বেদনা, ক্ষোভ ও আক্রোশ তাহার সমস্তই এই লোকটার উপর অসীম ঘৃণা ও ক্রোধ হইয়া প্রকাশ পাইল।

সে প্রচণ্ড পদাঘাত বিনোদ সহিতে পারিল না। মানদার দেহ তখনও এমনি বিশাল ছিল এবং শক্তি ছিল যৌবনে বোধ হয় অনেক বেশী। বিছানা হইতে সজোরে ছিটকাইয়া সে একেবারে মেজেতে মুখ থুবড়াইয়া পড়িয়া গেল। একটা দাঁত ভাঙ্গিয়া গিয়া মুখ দিয়া তাহার প্রবলধারে রক্ত পড়িতেছিল। সেই ভাঙ্গা দাঁতটি তুলিয়া লইয়া উঠিয়া দাঁড়াইয়া রক্তাক্ত মুখে বিনোদ তবু হাসিল—সে হাসি বিকট। তারপর মানদার কোলের উপর ভাঙ্গা দাঁতটি ছুড়িয়া দিয়া বলিল, "যত্ন করে তুলে রেখ, অনেক দিন মনে থাকবে।"

বিনোদ বাহির হইয়া গেল ও মানদা বিমূঢ়ের মত বিছানার ধারে বসিয়া রহিল।

তাহার সর্বনাশের রাত্রেও সে অমনি ঘুমাইতেছিল। হঠাৎ জাগিয়া

সবিস্ময়ে দেখিল তাহার ঘর লোকে লোকারণ্য। বাড়ীর ছেলে বুড়ো কেহ আসিতে বাকি নাই।

শাশুড়ী তাহাকে হিঁচড়াইয়া টানিয়া তুলিয়া বলিলেন, "হারামজাদী ঘুমের ভান করে আছেন!"

তারপর যে কাণ্ড ঘটিল তার স্পষ্ট স্মৃতি মানদার মনেও এখন নাই। শুধু সেই অন্ধকার রাত্রে অসংখ্য লোকের সামনে দুঃসহ লাঞ্ছনা ও উৎপীড়ন দুঃস্বপ্নের মত তাহার মনে জাগিয়া আছে। ভাল করিয়া তখনও ঘুমের ঘোর তাহার কাটে নাই। সেই অবস্থায় মারিয়া ধরিয়া টানিয়া হিঁচড়াইয়া প্রায় উলঙ্গ অবস্থায় এক বস্ত্রে সকলে তাহাকে বাড়ীর বাহির করিয়া দিয়া আসিল।

শাশুড়ী না কে বুঝি বলিতেছিল, "মাগো, দুধকলা দিয়ে কেউটে সাপ পুষেছি। আমার সোনার সংসারে আগুন ধরিয়ে দিয়েও হল না গা, শেষ কালে এই—"

সকলের শেষে দরজা বন্ধ করিয়া দিয়া ঈষৎ হাসিয়া বিনোদ বলিয়া গেল, "সে দাঁত অাঁচলে বেঁধে দিয়েছি।"

সে রাত্রে মানদা ভাবিয়াছিল মরিবে। কিন্তু মরিতে পারে নাই। তারপর পাঁচ বৎসর তাহার কেমন করিয়া কাটিয়াছে সে কথা বলিবার নয়। পিতা আগেই মারা গিয়াছিলেন। বিধবা মা কপর্দকহীন অবস্থায় ভায়ের সংসারে দাসীবৃত্তি করিতেছিল। পাঁচ বৎসর বাদে মাকে উদ্ধার করিয়া সামান্য যাহা কিছু জমাইয়াছিল, তাহাই সম্বল করিয়া মানদা একেবারে নূতন মানুষ হইয়া অতীতকে একেবারে মুছিয়া ফেলিবার চেষ্টায় বাহির হইয়া পড়িল। বিধাতা নারীর রূপ না দিয়া পুরুষের বুদ্ধি ও শক্তি দিয়াছিলেন। সেই বুদ্ধি ও শক্তি খাটাইয়া মানুষের সংসারে শান্তিতে বাস করিবার অধিকারটুকু সে অর্জন করিয়া লইল। সে পুরাতন ইতিহাসের সকল স্মৃতি ভুলিবার জন্য

অনেক দূরে এই পাড়ায় আসিয়া সে তাহার ঘর বাঁধিয়াছিল। যৌবনে তাহার কুৎসিত দেহকে মানুষ ঘৃণা করিয়াছে। যৌবন পার হইলে তাহার রূপের কথা ভুলিয়া মানুষ স্বেচ্ছায় তাহার হৃদয় ও বুদ্ধিকে শ্রদ্ধার অর্ঘ্য দিল। জীবনে সবাই সব পায় না ভাবিয়া বঞ্চিত লাঞ্ছিত যৌবনের বেদনা বর্তমানের শান্তি ও শ্রদ্ধার মধ্যে ভুলিয়া থাকিতে পারাই সে যথেষ্ট মনে করিয়াছিল।

কিন্তু তাহা হইবার নয়! সে অভিশপ্ত অতীতের বিষ-নিশ্বাস দেশ ও কালের ব্যবধান পার হইয়া তাহার জীবনকে নিষ্ঠুরভাবে ঝল্‌সাইয়া দিয়া গেল।

মানদা বাড়ী হইতে বাহির হইতে চায় না। কিন্তু না হইলেও নয়। মেয়েমানুষ হইয়া পুরুষের কাজ করিতে গেলে ঘরে বসিয়া থাকা চলে না। ভাড়া আদায় করিতে যাইতে হয়; ঘরামি ডাকিয়া চালের মটকা বাঁধা তদারক করিতে হয়; জমিদারের খাজনা না দিয়া আসিলে নয়।

মানদা খাজনা লইয়া গেল। জমিদার-গিন্নী সংকুচিত ভাবে হাসিয়া অভ্যর্থনা করিয়া বলিল,—"বস দিদিমণি বস। ওরে একখানা পিঁড়ে নিয়ে আয়।" কিন্তু পিঁড়ে কেহ আনিল না। খালি মেঝের উপর বসিয়া নিজের কাজ সারিয়া মানদা ফিরিয়া আসিতেছিল হঠাৎ একটা দরকারী কথা মনে পড়ায় সে ফিরিয়া গেল। কিন্তু ঢুকিতে সে পারিল না। দরজার কাছে গিয়া যে কথা তাহার কাণে গেল, তাহাতে তাহার দু'টি পা সেইখানেই নিশ্চল হইয়া গেল।

জমিদার-গিন্নী তখন ঝঙ্কার দিয়া কর্তাকে বলিতেছিল, "লোক পাঠিয়ে খাজনা আদায় করে আনতে পার না? ও সব লোক বাড়ী আসে আমি পছন্দ করি না।"

কর্তা মৃদুস্বরে বোধ হয় কিছু আপত্তি করিলেন। গৃহিণী গলা আরও চড়াইয়া বলিল, "তাইত! বড় যে দরদ দেখি! ঢলানে মাগী যে মাথা ঘুরিয়ে দিয়েছে দেখছি। ওই ব্যবসা করেই ত খাচ্ছে—দেবে না!" মানদা সেদিন নিঃশব্দে ফিরিয়া আসিয়াছিল।

কিন্তু শুধু এই নয়। বাঙ্গাল-বৌএর ছোট্ট মেয়েটা মানদার অত্যন্ত ন্যাওটো হইয়া পড়িয়াছিল। সময়ে অসময়ে আসিয়া উৎপাত করিত, অধিকাংশ দিন মানদার কাছেই সে রাত্রে শুইয়া থাকিত। মায়ের বারণ সত্ত্বেও অবোধ মেয়েটা আসিয়া সেদিন মানদার কাছে পয়সার জন্য আব্দার করিতেছিল। হঠাৎ ঝড়ের মত আসিয়া বাঙ্গাল-বৌ তাহাকে ছিনাইয়া টানিতে টানিতে লইয়া গেল এবং দেয়ালের ওপিঠে, আড়ালে গিয়া উচ্চৈঃস্বরে বলিল, "তোমাদের দু'টি পায়ে গড় হয়ে বলছি বাপু, আমার মেয়েটির মাথা আর খেয়ো না—ওকে গেরস্তের বৌ হ'তে হবে, ঘর-সংসার করতে হবে।"

সেদিন রাত্রে মানদা, ঠুকিয়া ঠুকিয়া হাতের নোয়া ভাঙ্গিল ও কেন বলা যায় না জল দিয়া ধুইয়া গামছা দিয়া ঘষিয়া ঘষিয়া সিঁথির সিঁদুর-চিহ্ন নিশ্চিহ্ন করিয়া মুছিল। তারপর যৌবনে সেই দুঃসহ লাঞ্ছনার রাত্রে নিদারুণ লজ্জাতেও সে যাহা করিতে পারে নাই প্রৌঢ়ত্বের পারে আসিয়া আজ সে তাহাই করিল।

সকালবেলা বৃদ্ধা মানুর-মা হাউ হাউ করিয়া কাঁদিয়া চিৎকার করিয়া পাড়া মাথায় করিল। লোকে আসিয়া ধরাধরি করিয়া মৃতদেহ নামাইল। পাড়াময় হট্টগোল পড়িয়া গেল।

কিন্তু মুশকিল হইল এই যে, কেহ মড়া শ্মশানে লইয়া যাইতে চাহে না। মড়া পড়িয়া রহিল। লোক জড় হইল, কিন্তু কেহ অগ্রসর হইল না। প্রথম অবস্থায় না ভাবিয়া চিন্তিয়া যাহারা গলার দড়ি

খুলিয়া মৃতদেহ নামাইয়াছিল, তাহারা ধরা পড়িবার ভয়ে তখন একেবারে গা ঢাকা দিয়াছে।

কিন্তু মুখুজ্যে-মহাশয় ছুটিয়া আসিলেন। কয়েকদিন আগে ভাগিনেয়ের বিবাহে অন্যত্র গিয়াছিলেন, এসব কথার কিছুই জানিতেন না। সংবাদ পাইয়া বৃদ্ধ ব্যস্তসমস্ত হইয়া আসিয়া বলিলেন, "কে বলে মানদার মড়া ছোঁব না? কে সে? এই আমি ছুঁচ্ছি।"

কিন্তু লোকে হাঁ হাঁ করিয়া উঠিল, বলিল, "শুনেছেন কি সব কথা?"

মুখুজ্যে-মহাশয় রাগিয়া উঠিয়া বলিলেন, "শুনেছি, কিন্তু মানদাকে বেশ্যা বলেছে কোন্ মুখ্যু শুনি? ধরে নিয়ে এস তাকে আমার কাছে।"

একজন হাসিয়া জবাব দিল, "বলেছে ওরই মা!"

মুখুজ্যে-মহাশয় তবু দমিলেন না। বলিলেন "ওর মা আহাম্মক! আর তোমরা তার চেয়ে বেশী। রাগের মাথায় কে কি কথা বলেছে, সেইটেই হবে সত্যি? এই আমি এখানে ব্রাহ্মণ দাঁড়িয়ে আছি, আহ্নিক না করে কখন জলগ্রহণ করি নি। বলুক দেখি ও আমার পা ছুঁয়ে ওই কথা।"

মান্নুর-মা নড়িল না, বিনাইয়া বিনাইয়া সে তখন তাহার স্বামী, দুইমাসের শিশুপুত্র ও মানদার মৃত্যুর মিলিত শোকে কাঁদিতেছে।

"দেখলে ত!" বলিয়া মুখুজ্যে-মহাশয় অগ্রসর হইয়া দুই হাতে মানদার দেহ ছুঁইয়া বলিলেন, "এখন দেখি কোন্ বেটা না ছোঁয়!"

মৃত্যুতেও মানদার সাধ মিটিল না। পুলিশকে ঘুষ দিয়া মাথাময় সিঁদুর লেপিয়া পায়ে আলতা পরাইয়া সমারোহ করিয়া পাড়ার লোক তাহার মৃতদেহ শ্মশানে লইয়া গেল।

তাহার মা কাঁদিল, মুখুজ্যে-মহাশয় চক্ষুর জল মুছিলেন এবং যাহারা লজ্জা দিয়া তাহাকে মৃত্যুবরণ করিতে বাধ্য করিয়াছিল, তাহারাও সত্যকার দুঃখেই সতীলক্ষ্মীর জন্য চক্ষের জল ফেলিল।

দেবতার মহত্ত্ব মানুষের নাই, মানুষ পিশাচের মত নিষ্ঠুরও নয়, মানুষ শুধু নির্বোধ।

# সত্য-মিথ্যা

দিনের বেলা সেখানে সত্যই আলো জ্বলে।

বড় রাস্তার পাশে ভাঙা পুরান একটি ভূতুড়ে গোছের বাড়ী। তারি অন্ধকার একটি গলিপথ দিয়ে দোকানে উঠতে হয়।

চায়ের দোকান, বিজ্ঞাপন নেই তবু চলে ভাল। সকাল থেকে গভীর রাত্রি পর্যন্ত বিক্রির কামাই নেই।

হঠাৎ ভাগ্যক্রমে দোকানটি আবিষ্কার করে ফেলেছিলাম এবং তার চেয়ে আশ্চর্য হয়েছিলাম অপূর্বকে আবিষ্কার করে।

মাঝারি গোছের পাতলা ছিপছিপে চেহারা, মুখে অত্যাচার উচ্ছৃঙ্খলতার শত চিহ্ন সত্ত্বেও কেমন যেন একটি মাধুর্য আছে—কিন্তু সে মুখ দেখে তার বয়স ঠিক করা কঠিন।

প্রথম দিন আমারি পাশে বসে ছেলেদের খেলার মার্বেলের মত একটি সুবৃহৎ আফিং-এর ডেলা মুখে ফেলে দিয়ে আমার দিকে একবার আড় চোখে চেয়ে সে বিনা পরিচয়েই বলেছিল, 'হজমি গুলি মশাই, ভয় পাবেন না।'

কিন্তু তার সঙ্গে আলাপ হল একটু অদ্ভুত ভাবে। দু'টি পেয়ালা চা উপরি উপরি নিঃশেষ করে পয়সা বার করতে গিয়ে হঠাৎ সে যেন অত্যন্ত ভীত বিস্মিত হয়ে দাঁড়িয়ে উঠল। এক এক করে পকেট-গুলো উল্টেপাল্টে তন্ন তন্ন করে খুঁজে অত্যন্ত করুণ হতাশ ভাবে বললে, 'আমার পয়সা কি হল?'

দোকানদার হাত পেতে সামনেই দাঁড়িয়েছিল—বললে, 'কোন্ পকেটে রেখেছিলেন? পড়ে গেছে বোধ হয়।'

'পড়ে গেছে কি হে, পকেট ফুটো নয়, কিছু নয়, পড়ে অমনি

গেলেই হ'ল!—দশটাকার একটা নোট—আর খুচরো আনা দশেক—সব পড়ে গেল!'

দোকানদার এবার চটে গিয়ে বললে, 'গেল না গেল আমার কি মশাই, দিন চায়ের দাম দিন!'

ভেংচে অপূর্ব বললে, 'চায়ের দাম দিন, দেব কোথা থেকে শুনি?'

'মিনি মাগনা চা খেয়ে চোখও রাঙ্গিয়ে যাবেন নাকি মশাই?'

অপূর্ব হঠাৎ আমার হাতটা ধরে ফেলে বলেছিল, 'আপনাকে বলতে আমার বাধছে মশাই, কিন্তু ভদ্রলোকের ছেলে দু-আনা পয়সার জন্যে কি অপমানটা হলাম চোখে ত দেখলেন। অনুগ্রহ করে যদি'...

তার দু'আনা পয়সা দিয়ে দোকান থেকে বেরিয়ে এসেছিলাম, অপূর্ব সঙ্গে আসতে আসতে উচ্ছ্বসিত কৃতজ্ঞতা জানিয়ে বলেছিল 'চেনাশুনো নেই, তবু আজ যে ভাবে ভদ্রলোকের মান আপনি রাখলেন মশাই আপনাকে কি আর বলব—হ্যাঁ আপনার ঠিকানাটা বলুন ত।'

বললাম 'থাক আর দরকার নেই।'

'না না, আপনার ও দু-আনা দু'দশ টাকার সামিল, কিন্তু তবু যতটুকু ঋণ শোধ হয়।'

প্রথম দিনই মনে হয়েছিল লোকটা বকে বড় বেশী কিন্তু তবু কেমন যেন তাকে ভালও লেগেছিল।

বাড়ী ফিরে এসে সেদিন মণিব্যাগটা খুঁজে পাই নি।

পরের দিন সকাল বেলাই অপূর্ব এসে হাজির। গায়ে একটি ছেঁড়া পাঞ্জাবি, পায়ে ছেঁড়া জুতো। ঘরে ঢুকেই একগাল হেসে বললে, 'কাল সারারাত মশাই আপনার কথা ভেবেছি—ওই চোরের আড্ডায় দু-

আনা পয়সার জন্যে কি অপমানটাই যে হতুম সে কথা ভেবে বার বার আপনাকে কত যে ধন্যবাদ দিয়েছি তা আর বলতে পারি না।'

বললাম—'সামান্য দু-আনা পয়সার জন্যে আপনি আমায় বড় বেশী লজ্জিত করে তুলছেন অপূর্ববাবু।'

'না না সামান্য নয় মশাই, ওরা দু' আনা পয়সার জন্যে মানুষকে খুন করে ফেলতে পারে—আপনি জানেন না ওটি কি ভয়ানক গুণ্ডার আড্ডা।'

'আপনিই বা এত কথা জানেন কি করে?'

অপূর্ব ঈষৎ হেসে গলার স্বর নামিয়ে বললে, 'আমাদের ও সব যে জানতে হয়!'

'কেন?'

অপূর্ব গলার স্বর আরো নামিয়ে বললে—'পুলিশের চাকরি মশাই অনেক ল্যাঠা। এইত এখন প্রাণটি হাতে করে নিয়ে চললাম এক কোকেনখোরের আড্ডায়। ধরব কি ধরা পড়ব স্বয়ং বিধাতা পুরুষও জানেন না।'

'আপনি গোয়েন্দা না কি?'

'নামটা আর করবেন না মশাই, জানি বড় ছোট কাজ কিন্তু কি করব, পেটের দায়।'

পকেট থেকে হঠাৎ আমার মণিব্যাগটি বার করে টেবিলের ওপর রেখে অপূর্ব বললে, 'কিন্তু আমরা এই ছোট কাজ করি বলেই ধনপ্রাণ নিয়ে আপনারা সুখে স্বচ্ছন্দে কাটান এইটুকুই যা সান্ত্বনা।—দেখুন আপনার ত?'

বিস্মিত হয়ে বললাম, 'আপনি পেলেন কোথায়?'

'পাব আর কোথায়—চোরের ওপর অমন বাটপাড়ি আমাদের হামেশা করতে হয়। কখন হারিয়েছিলেন মনে আছে?'

বললাম, 'না।'

হেসে অপূর্ব বললে, 'দোকানদারের পকেট থেকে এটা আমায় উদ্ধার করতে হয়েছে। দোকানদারকে চায়ের দাম দেবার পর এটা আপনার পকেটে আর ঢোকেনি।'

অপূর্ব সেদিন কিছুতেই ছাড়লে না। দু-আনা পয়সা দিয়ে দু'শ বার কৃতজ্ঞতা প্রকাশ করে, কোকেনের আড্ডায় ছদ্মবেশে চোর ধরতে যাওয়ার বিপদ সম্বন্ধে ভয়াবহ বক্তৃতা দিয়ে এবং পরিশেষে আমার সিগারেটের প্যাকেটটা ভুলে নিজের পকেটে রেখে দু'ঘণ্টা বাদে যখন সে বেরিয়ে গেল তখন ব্যাগ খুলে দেখলাম সেটি একেবারে খালি।

তারপর অপূর্বর যাতায়াত ঘন ঘন আমার মেসে শুরু হল। অত্যন্ত বক্তার হলেও মানুষের মনোহরণ করবার একটি অত্যাশ্চর্য ক্ষমতা তার ছিল। কয়েকদিনের মধ্যেই মেসের সকলের সঙ্গে এমন ঘনিষ্ঠ সে হয়ে উঠ্‌ল যেন সবার সাথে কতদিনের তাব পরিচয়। তাব ম্যাজিক দেখাবার কৌশল, গোয়েন্দাগিরির অসাধারণ কাহিনী ইত্যাদি দিয়ে আমাদের মাঝে সে একটি বিশেষ প্রতিষ্ঠা কিছুদিনের মধ্যেই অর্জন করে নিলে।

দোষ-ত্রুটি অবশ্য তার যথেষ্ট ছিল। সন্ধ্যাবেলা হয়ত বাড়ী ফিরে দেখি আমার ঘর আমাব অসাক্ষাতে খুলে আমার ভাল ভাল পোশাক-গুলি বেছে পরে সে বেরিয়ে গেছে। পরেব দিন কিন্তু কিছু বলবার অবসর সে দিত না। নিজে থেকে সহস্রবার ক্ষমা চেয়ে আমায় অবশেষে লজ্জিতই কবে তুলত।

পাশের ঘরের বিনয়বাবু একদিন এসে বললেন, 'আচ্ছা অপূর্ব বাবুত গোয়েন্দাগিরি করেন, কিন্তু ওঁর অত টাকার অভাব কেন হয় বলতে পারেন?'

'কি করে জানলেন?'

'কেন মেসের সবার কাছেইত ওঁর দশ বিশ টাকা ধার। সেদিন দেখি না ঠাকুরের কাছ থেকেই পাঁচ টাকা ধার করে নিলেন। আমাদের কাছে ধার করুন তাতে কিছু বলি না, কিন্তু ঠাকুর চাকরের কাছে অমন করলে যে মান যাবে।'

সেদিন সত্যি ক্রুদ্ধ হয়ে ভাবলুম এবিষয়ে তাকে শাসন করে দিতেই হবে।

কিন্তু লোকটা যেন অন্তর্যামী। সন্ধ্যাবেলা হঠাৎ ঘরে ঢুকেই কি যেন মনে পড়াতে বেরিয়ে যেতে যেতে বললে, 'দাঁড়াও ভাই, ঠাকুরকে পাঁচটা টাকা দিয়ে আসি, কাল যা বিপদে পড়ে ঠাকুরের কাছে টাকা চেয়েছিলাম বলতে পারি না।'

ফিরে এসে বিপদের যে কাহিনী সে বললে—তাতে বিশ্বাস না করে পারা যায় না।

ঘরে ঢুকেই ক্লান্তভাবে একটা চেয়ারে বসে পড়ে বললে, 'ঝকমারির কাজ ভাই এই গোয়েন্দাগিরি। এক এক সময়ে মনে হয় ছেড়ে দিই, কি নিষ্ঠুরতা যে করতে হয় এক এক সময়!'

কাহিনীটি তার করুণ। কিছুদিন থেকে কলকাতার এক ট্যাঁশ পাড়ায় লুকিয়ে কোকেন বিক্রি হচ্ছে সংবাদ পেয়েও পুলিশ কাকেও ধরতে পারছিল না। সেই খোঁজেই অপূর্ব সেদিন সেপাড়ায় গিয়ে নাকি আবিষ্কার করে একটি সাত আট বছরের ট্যাঁশ ফিরিঙ্গির মেয়েই এ ব্যাপারের মূল।

বলতে বলতে অপূর্বর চোখ অশ্রু-সজল হয়ে উঠেছিল। '—ছোট্ট সাত বছরের মেয়ে ভাই, ছোট ছোট হু'টি ধবধবে খালি পা, ধুলোয় ময়লাতেও সে পা দেখলে পোটোর গড়া লক্ষ্মীর পা-হু'খানির কথা মনে পড়ে। গায়ের ছেঁড়া নোংরা জামা, আর ফ্যাকাশে রোগা মুখে হু'টি সরল বড় বড় ভীরু কাতর চোখ। সে মুখ দেখলে করুণা হয় না

এমন পাষণ্ড বোধ হয় নেই। মুখের দিকে চোখ তুলে চাইলেই মনে হয় এই মাত্র সে যেন কেঁদে চোখ মুছে উঠেছে। সে-ই কোকেন বিক্রি করছে দেখেও যেন বিশ্বাস করতে প্রবৃত্তি হয় না। কেন যে এতদিন পুলিশ কাউকে ধরতে পারেনি এইবার বুঝতে পারলাম। মেয়েটি ভিক্ষে করে বেড়াতে বেড়াতে হাত পাতে, কেউ পয়সা দিলে বলে, 'চলবে ত ?' যারা এ ব্যাপারের ব্যাপারী নয় তারা 'চলবে' বলে চলে যায়। যারা সন্ধান জানে তারা তখন বলে, 'না চলবে না, বদলে দিচ্ছি।'—এইটুকু ইঙ্গিত। তারপর কোকেন ও তার দাম বিনিময় হয়।

উপায় নেই। ওই কথা বলার পর কোকেন বার করতেই ধরতে হ'ল। শীর্ণ রোগা দু'টি হাত মনে হয় টুসকি দিলে ভেঙে যাবে। ধরবামাত্র কাতর ভাবে সে একবার হাত ছাড়াবার চেষ্টা করে বললে, 'আমায় ছেড়ে দাও।'

কঠিন হবার চেষ্টা করে বললাম, 'তুমি কোকেন বিক্রি করছ কেন ?'

এবার সে কেঁদে ফেললে। ফ্যাকাশে রক্তহীন গাল বেয়ে সে চোখের জল পড়ার দৃষ্টি সহ্য করা যায় না। তার জামার ভেতর থেকে কোকেনের মোড়কগুলি বার করে নিয়ে ছেড়ে দিলাম। কাজ নেই আমার গোয়েন্দাগিরির বাহাদুরিতে। সবাই বিফল হয়েছে আমিও না হয় তাই বলব।

কিন্তু মেয়েটি তবু কাঁদতে লাগল।

অবাক্ হয়ে জিজ্ঞাসা করলাম, 'ছেড়ে দিলাম তবু কাঁদছ কেন ?'

মেয়েটি প্রথমে কিছু বলতে চায় না! অনেকক্ষণ ধরে আদর করে সান্ত্বনা দিয়ে জিজ্ঞাসা করবার পর বললে, 'বিক্রি করে টাকা না নিয়ে যেতে পারলে ওরা আমায় মেরে ফেলবে।'

এই 'ওদের' কথা আমার অজানা নয়। এমনি সব নিরীহ লোকদের দিয়ে ব্যবসা তারা চালায় আর কোন ত্রুটি হলে তারা না করতে পারে এমন কাজ নেই। একবার ইচ্ছা হ'ল ওর সাহায্যে তাদের ধরা যাক্। অন্য কেউ হলে তাই করতাম। কিন্তু তা করলে এই মেয়েটির জীবন যে কি ভয়ানক বিপন্ন হয়ে উঠবে তা ভেবে জিজ্ঞাসা করলাম, 'কত টাকার জিনিস ছিল।'

বললে, 'দশ টাকার।'

পাঁচটা টাকা মাত্র আমার কাছে ছিল। বাকী পাঁচ টাকা তখন কোথায় পাই? মেসে এসে তাড়াতাড়ির জন্য নীচে থেকে ঠাকুরের কাছেই তখন চেয়ে নিলাম।'

গল্প শেষ করে অপূর্ব বললে, 'একথা যদি পুলিসে জানতে পারে ত আমার শুধু চাকরি যাবে না, প্রাণ নিয়ে টানাটানি।'

অবিশ্বাস করিনি তবু একটা খট্‌কা সেদিন লেগেছিল। কখনো বাঙালী কখনো হিন্দুস্থানী কখনো ফিরিঙ্গি এমনি একটি সাত বছরের অনাথ অসহায় মেয়েকে অপূর্বর অনেক কাহিনীর ভেতরেই দেখেছি।

রাত্রে ঠাকুর ওপরে খাবার দিতে আসবার সময় জিজ্ঞাসা করলাম, 'অপূর্ব বাবু তোমার টাকা শোধ দিয়েছে ঠাকুর?'

ঠাকুর একটু সঙ্কুচিত হয়ে বললে, 'না বাবু।'

পরের দিন সকালে অপূর্ব এলে অত্যন্ত বিরক্ত হয়ে বললাম, 'তোমার সব গল্প বানানো। কাল তুমি ঠাকুরকে টাকা ত দাওনি।'

সে অত্যন্ত ক্ষুণ্ণ বিস্মিত হয়ে বল্‌লে, 'দিইছি তাওত কাল আমি বলিনি। ঠাকুরকে কাল যে নীচে গিয়ে পেলাম না, দেব কি করে? এইত এখন দিয়ে আসছি।'

কিন্তু গোয়েন্দাগিরি একদিন অপূর্বর ফাঁস হয়ে গেল। বিনয়বাবু ব্যস্ত সমস্ত হয়ে এসে মেসে খবর দিলেন, 'আমি বরাবর জানি সে

একটা জোচ্চোর বদমাশ মশাই, শুধু আপনাদের কথাতেই আমার পঁচিশ টাকা গচ্চা গেল!'

আরো কিছুক্ষণ গালাগাল করে বিনয়বাবু অবশেষে জানালেন যে খুন করবার চেষ্টা ও লুকিয়ে কোকেন বিক্রির অপরাধে পুলিশ অপূর্বকে ধরে নিয়ে গেছে। গোয়েন্দা সে কোন পুরুষে নাকি নয়। লুকিয়ে কোকেন বিক্রিই তার ব্যবসা। কোন জঘন্য পাড়ায় এক গণিকার বাড়ী থেকে সে ব্যবসা চালাত। সে বেশ্যার সঙ্গে কি রকম ঝগড়া হওয়ায় বেশ্যা পুলিশকে সব কথা বলে দেবে বলে ভয় দেখায়। এই রাগে অপূর্ব নাকি তাকে পানের সঙ্গে বিষ দিয়ে মেরে ফেলবার চেষ্টা করে। বেশ্যা মরে নি কিন্তু হাসপাতালে সব কথা প্রকাশ করে দেওয়ায় পুলিশ অপূর্বকে গ্রেপ্তার করেছে।

আইনের ফাঁকিতে খুনের অভিযোগ থেকে মুক্তি পেলেও লুকিয়ে কোকেন বিক্রি ইত্যাদির অপরাধে অপূর্বর তিন বৎসর জেল হল।

তিন বৎসরে অপূর্বর কথা একরকম ভুলেই গিয়েছিলাম। হঠাৎ একদিন নীচে থেকে নেয়ে এসে ঘরে ঢুকে দেখি সে দিব্যি আরামে আমার খাটের উপর শুয়ে আছে।

আমাকে দেখেই তাড়াতাড়ি উঠে বসে বললে, 'তুমি যা বলবে তা জানি, কিন্তু সত্যি বলছি একেবারে এদেশ ছেড়ে চলে যাচ্ছি।'

বিরক্ত হয়ত একটু প্রথমে হয়েছিলাম কিন্তু কিছু বলতে পারলাম না। আমার মুখের দিকে খানিক তাকিয়ে আমার মনোভাব বোধ হয় বোঝবার চেষ্টা করে সে বললে, 'সত্যি তোমায় বিরক্ত করবার ইচ্ছা আমার নেই। বল, চলে যাব?'

বললাম, 'না থাক্, তুমি খেয়ে এসেছ?'

সে একটু ম্লান হেসে বললে, 'কাল ত জেল থেকে বেরিয়েছি।'

খাওয়া দাওয়ার পর দুপুর বেলা সে বললে, ‘এই দুপুরটুক্ কাটিয়েই ভাই যাব, কিছু মনে করোনা।’

‘কোথায় যাবে ?’

‘দেশে’—বলতে বলতে তার চোখ অশ্রু-সজল হয়ে এল, ‘তিন বছর তাদের কোন খোঁজ পাইনি ভাই, আছে কি না তাও জানি না।’

খানিক সে চুপ করে অন্য দিকে চেয়ে রইল। তারপর আমার দিকে ফিরে বললে, ‘তোমার কাছে আগাগোড়া মিথ্যে বলে এসেছি। প্রথম দিন মিথ্যে অভিনয় করে তোমার কাছে চায়ের পয়সা আদায় করেছি, তোমার ব্যাগ চুরি করে গোয়েন্দাগিরির গল্প করেছি, সুতরাং আজ যদি আমার কথায় তুমি অবিশ্বাস কর তাহলে তোমায় দোষ দেওয়া যায় না। কিন্তু সত্যি ভাই এই শেষ বারটা আমায় বিশ্বাস কর—আমি মিথ্যা বলছি না।’

বললাম, ‘তোমায় অবিশ্বাস করব এমন কথা ত বলিনি।’

‘না বলনি, কিন্তু আমি ত জানি আমায় বিশ্বাস করা তোমার পক্ষে কত কঠিন.........’

আরো অনেক সে কথা বলতে যাচ্ছিল। বললাম, ‘আসল কথা কি বলই না ?’

আসল কথা পঞ্চাশটি টাকা সে চায়। দেশে তার স্ত্রী-পুত্র-কন্যা আছে। তিন বৎসর সে তাদের খোঁজ পায় নি। তাদের, বিশেষ করে তার ছোট মেয়েটিকে দেখবার জন্যে সে ব্যাকুল হয়ে উঠেছে।

দেশে যাবার ভাড়া আর সামান্য কিছু না হলে সে যেতে পারে না। সেই টাকা ক’টি যদি আমি দিই।

বললাম, ‘তা দিচ্ছি, কিন্তু দেশে গিয়ে খাবে কি ?’

‘যা জমিজমা আছে তাতে কোন রকমে চলে যাবে।’ হেসে বললাম, ‘আর ও ব্যবসা করবে না ?’

সে উত্তরে একটু ম্লান হাসল মাত্র।

সমস্ত দুপুর শুয়ে শুয়ে সে তার সেই ছোট মেয়ে ডলুর কথাই থেকে থেকে বলতে লাগল। সাতবছরের মেয়ে কিন্তু তার দৌরাত্ম্যে বাড়ীর লোক শুধু নয়, পাড়ার লোক পর্যন্ত অস্থির।

'শুনলে বিশ্বাস হবে না ভাই, মেয়েটার কোন ভয় নেই। ডলুর মা হয়তো ভয় দেখিয়ে বলে, 'ভূতে ধরে নেবে ডলু।' ডলু বলে, 'কোথায় ভূত? দেখব।'

—হেসে বললাম, 'বাপেদের ছেলে মেয়েগুলো শুনেছি ওই রকমই হয় অপূর্ব।'

অপূর্ব উঠে বসে তীব্র প্রতিবাদ করে বললে, 'কখ্খন না, আরো ত ঢের ছেলেমেয়ে আছে। ওইত আমার বড় ছেলেই রয়েছে, সবাই কি ও রকম?'

এখানে কথা বলা উচিত নয় বুঝে চুপ করে রইলাম। অপূর্ব বলে যেতে লাগল, 'ধমকে কোনও কথা তাকে বলবার যো নেই। তাহলে ডলু একেবারে কুরুক্ষেত্র করে তুলবে। কিন্তু মিষ্টি করে বুঝিয়ে বললে ডলুর আর কোন আপত্তি নেই।'

খানিক চুপ করে থেকে আবার অপূর্ব বললে, 'সেবারে অসুখ করেছিল ডলুর; তাকে নিয়ে যে মুশকিলে পড়েছিলাম বলতে পারি না। আর কেউ তার কাছে থাকলে চলবে না, তার বাবা থাকা চাই। কারো কথায় বার্লি খাবে না কিন্তু আমি যদি বলি, 'বার্লিটুকু খেয়ে নাও ত ডলু নইলে তাড়াতাড়ি ভাত খেতে পারবে না, আমার সঙ্গে বেড়াতে যেতে পারবে না।' ডলু তৎক্ষণাৎ রাজী।'

একটু থেমে অপূর্ব বললে, 'ঘুমোচ্চ নাকি?'

বললাম, 'না, তোমার ডলুর কথা ভাবছি।'

'তাকে ছেড়ে ঠিক আসতাম না ভাই, সময় পেলেই যেতাম কিন্তু

কি যে পয়সার নেশা ধরেছিল! ভেবেছিলাম এমনি করে কিছুদিন জুয়াচুরি করে যদি চিরদিন সুখে থাকবার মত পয়সা রোজগার করে নিতে পারি মন্দ কি? কারো ত আর সত্যকারের অনিষ্ট করছি না। যাক্ সে কথা।'

কিন্তু বেশীক্ষণ চুপ করে থাকতে অপূর্ব পারে না। খানিকবাদেই বললে, 'যাবামাত্রই ছুটে এসে বলবে, বাবা লকেট এনেছ? লকেট ফল?' একবার লকেট ফল কিনে নিয়ে গিয়েছিলাম; সেই থেকে লকেট ফলের দিকে তার ভারি ঝোঁক। এখন আবার লকেট ফলের সময় নয়, দেখি কোথাও পাই কিনা।'

এবার হেসে বললাম, 'তোমার মেয়ে কিন্তু আর সাত বছরের নেই অপূর্ব; এই তিন বছরে সে অন্ততঃ দশ বছরের হয়েছে, আর লকেট ফলের কথা মনে নাও থাকতে পারে।'

কিন্তু একথায় অপূর্বের মুখ যেন অত্যন্ত বিষণ্ন হয়ে উঠ্‌ল। আমার দিকে একবার বিমূঢ়ের মত চেয়ে সে অন্য দিকে মুখ ফিরিয়ে নিলে। কিন্তু কিছুক্ষণ বাদে এ সাময়িক বিষাদ যেন ঝেড়ে ঝুড়ে ফেলে বললে, 'আর আমার ওপর তার টান যদি দেখতে ভাই! আমার জিনিস সে কাউকে ছুঁতে দেবে না—তার মাকে পর্যন্ত না। 'ছুঁয়োনা ও যে বাবার।' কেউ জিজ্ঞাসা করলে বলবে, 'আমি যে অপূর্বর মা হই।'

এমনিতর সারা দুপুর অপূর্ব বকে গেল। বিকাল বেলা টাকা নিয়ে চলে যাবার সময় আমার হাত ধরে সত্যই কেঁদে ফেলে সে বললে, 'আমার যে উপকারটা তুমি করলে ভাই। কি আর তোমায় বলব।'

অপূর্ব বেরিয়ে যেতেই বিনয়বাবু ঘরে ঢুকে বললেন, 'কে এসেছিল? সেই চোট্টা খুনে অপূর্বটা না?'

বললাম, 'হ্যাঁ।'

'টাকার জন্যে এসেছিল ত। উঃ, ওর বেহায়া সাহসকে বলিহারি যাই—কিন্তু একটু বাধল না। কি বলে চাইলে ?'

'ওর বৌ ছেলে মেয়েকে অনেকদিন দেখেনি, দেশে যেতে হবে এই বলে ?'

'আপনি দিলেন নাকি টাকা ?'

'দিলাম ত !' বলে একটু হাসলাম।

বিনয়বাবু পরম বিস্ময়ে স্তম্ভিত হয়ে বললেন, 'আপনি ওর কথায় বিশ্বাস করে ওকে টাকা দিলেন ! ও বললে, 'বৌ ছেলে মেয়েকে দেখতে যাব' আর আপনি অমনি ভাল মানুষটির মত সমস্ত বিশ্বাস করলেন ! আশ্চর্য আপনার বিশ্বাস। আরে ওর কি বৌ ছেলে মেয়ে আছে ! আমি যে ওর সব খোঁজ নিয়েছি।'

'কি নিয়েছেন ?'

'কি আবার নিইনি, সব নিয়েছি ! ওর কোন চুলোয় কেউ নেই। একটা বিয়ে করেছিল বটে কিন্তু সে বৌ ত দশ বছর আগে ওরই জ্বালায় গলায় দড়ি দিয়ে মরেছে। একটা বছর ছয় সাতের মেয়ে ছিল, তাকে ত ও সঙ্গে নিয়ে সেই বছরই কোন্ মেলায় গিয়ে হারিয়ে আসে। বলে হারিয়ে আসে কিন্তু আমার বিশ্বাস ওসব মিছে কথা। ও কাকে মেয়েটা বেচে দিয়েছে। ওসব লোক সব পারে। কিন্তু আপনি না জেনে শুনে এটা কি করলেন বলুন ত ! এমন ডাহা আপনাকে ঠেকিয়ে গেল !'

বললাম, 'আপনি যা বললেন আমি সবই জানি।'

'জানেন ! বলেন কি, জেনে শুনে আপনি জোচ্চরটাকে টাকা দিলেন ! না মশাই আপনি হয়ত বিশ্বাস করছেন না। ওর বৌ ছেলে মেয়ে নেই। আমি সত্যি সব খোঁজ নিয়েছি !'

'আমি আপনার চেয়ে আরেকটুকু বেশী খোঁজ নিয়েছি বিনয়বাবু। দশ বছর ধরে ওর স্ত্রী কন্যা নেই জানি, কিন্তু এই দশ বছর ধরে সমস্ত অন্যায় অপরাধ জুয়াচুরির ভেতর ও সেই সাত বছরের মেয়েকে খোঁজবার জন্যে সমস্ত জায়গা তোলপাড় করে বেড়িয়েছে, যেখানে কোন ছোট অসহায় মেয়ে দেখেছে সেখানে উন্মত্ত হয়ে তাকে আদর করেছে। অসম্ভব প্রশ্ন করে অস্থির করে তুলেছে, এমন কি ওর সেই সাত বছরের মেয়ে বেঁচে থাকলে আজ যে সতেরো বছরের হয়েছে সে খেয়াল পর্যন্ত ওর নেই, এই পাগলামিটুকুর কথা বোধ হয় আপনি জানেন না। ওর সমস্ত কথা হয়তো মিথ্যে কিন্তু ওর মনের সে সাতবছরের মেয়ের জন্যে ব্যাকুলতা মিথ্যে নয়।'

বিনয়বাবু আমার দীর্ঘ বক্তৃতায় বোধ হয় বিরক্ত হয়েই বেরিয়ে গেলেন।

অপূর্বর সঙ্গে আর জীবনে দেখা হয়নি। তার সেই হারানো শাশ্বত সাতবছরের মেয়েকে সে পেয়েছে কি না কে জানে।

# পোণাঘাট পেরিয়ে

রোগা লম্বা শালতিগুলি আসে, খড়, ধান, চালের বোঝাই নিয়ে নড়ালে পোলের তলা দিয়ে—দক্ষিণ থেকে। নোণা দেশের মিশ্ কালো চাষী বাঁশের লম্বা লগি বায়; দরমার ছাউনির তলায় উনুনে ভাত ফোটে।

উত্তর থেকে আসে হাঁড়ি, টালি, বালি, ইট, গুড়ের বোঝাই নিয়ে মহাজনী নৌকা।

নদী মরে এসেছে। এককালে গাধাবোটেও আপত্তি ছিল না, আজকাল জোয়ারের সময় বড়জোর বিশমাল্লা পর্যন্ত চলে। ভাঁটায় শুধু শালতি।

এখানে নদীটির অত্যন্ত দৈন্যদশা। শীতকালে ভাঁটার সময় হাঁটু পর্যন্ত জল ওঠে কিনা সন্দেহ।

হালদার কোম্পানির চালান-সরকার বিদেশী লোক, নতুন কাজে বাহাল হয়েছে, সেদিন সে কাকে বলেছিল, "খালের জল যা ঘোলা, নাইতি পারবা না।"

"খাল! খাল! তোমার নানা কাটিয়েছিল"—বুড়ো সরকাব মশায় দাঁত খিঁচিয়ে উঠলেন—"এই খালের এক ফোঁটা জল পেলে তোমার চোদ্দপুরুষ উদ্ধার হয়ে যায়! খাল! ডোবা!"

"আমার খুশী, আমি এক'শ বার খাল বলব আপনার কি!"

"আমার কচু! তুমি নর্দমা বল না, মা গঙ্গার মুখে থুতু দাও না!"

—এমন তাদের রোজই হয় ছোট-খাট জিনিস নিয়ে। তার

কারণও আছে। বুড়ো সরকারের বকাটে ঘর-জামাইটা গোলায় গোলায় পাশা চেলে গাঁজা-ভাঙ টেনে দিন কাটায়।

সরকার মশাই বলেন, "তার ত একটা হিল্লে হয়ে গেছল, ওই-বেটা না উড়ে এসে জুড়ে বস্‌লে।"

কথাটা ষোলআনা সত্য নয়। জামাইকে বলে কয়ে তিনি কাজে লাগিয়ে একরকম দিয়েছিলেন। কিন্তু একদিন মুখার্জি-কোম্পানির সরকার এসে হট্টগোল বাধিয়ে দিলে। "সকাল থেকে মাল নেই; তিনশ' মিস্ত্রি বেকার বসে আছে, দু'ফেরা সুরকি মুটের মাথায় পাঠিয়ে দিয়েছেন! বলিহারি আপনাদের আক্কেল! কে এখন গুণগার দেবে শুনি?

সত্যিই গুরুতর ব্যাপার!

"গাড়োয়ানরা ত অনেকক্ষণ মাল নিয়ে বেরিয়ে গেছে, এতক্ষণ ফিরে আসবার কথা!" খোদ কর্তা গদি থেকে বিপুল দেহভার তুলে উদ্বেগে হাঁস-ফাঁস করতে লাগলেন।

মুখার্জি-কোম্পানি বড় খদ্দের!

শেতল মোড়ল হাঁপাতে হাঁপাতে এসে বললে, "আজ্ঞে, আমি ত শুধু দু'ফেরা সুরকি চেয়েছিলাম!"

"তারপর?"

"পঁচিশ গাড়ী সুরকি নিয়ে আমি কি আমার গোরে চাপা দেব?"

বুড়ো সরকারের বকাটে জামাই তখন নির্বিকার মুখে চালান লিখে চলেছে।

খোদ কর্তা হাঁকলেন, "কে, চালান সই করেছে কে?"

"আজ্ঞে আমি!"—

ব্যাপার বিশেষ কিছুই নয়—একই রাস্তার নম্বরগুলো একটু ওলট্‌পালট্ হয়ে গেছে। অমন ভুল ত হ'তেই পারে।

বুড়ো সরকার-মশাইএর চোখ ফেটে জল বেরোয় আর কি !

তাঁর জামাই কিন্তু অত্যন্ত বিনীত ভাবে জিজ্ঞাসা করলে, "কাল থেকে তাহ'লে আর আসতে হবে না ?"

"না।"

আর পরশু ?"

"না, না।"

"আজ্ঞে কোনদিন যদি দরকার বোধ করেন ডাক দিলেই আমি আসব, জানেন ত ওই গুলিখোরের ঘাট।"

দু'জোড়া রোষরক্ত চোখের সামনে দিয়ে আর কেউ অমন অবিচলিত ভাবে বেরিয়ে আসতে পারত না বোধ হয় ! কিন্তু বলাই-এর কাঠামই আলাদা।

আর চাকরির বালাই নেই। নির্ভাবনায় বলাই ঘুরে বেড়ায়। সরকারমশাই বলেছেন, "মুখ দেখতে চাই না।" মুখ দেখবার চেষ্টা করলেও তিনি সফল হতেন বলে মনে হয় না—সে সুযোগ মেলা ভার।

শাশুড়ী ঝনাৎ করে ভাতের থালাটা নামিয়ে দিয়ে মুখ হাঁড়ি করে ঘরে গিয়ে ঢোকেন। বলাই নির্বিকার মুখে থালাটি নিঃশেষ করে উঠে যেতে যেতে বলে, "ডালটা যা হয়েছে, অমৃত !"

বুড়ো সরকারের ষোড়শী কন্যা ভ্রূকুটি করে মনে মনে বলে, "মরণ আর কি !"

শাশুড়ী গলা ছেড়েই বলে, "চোদ্দ পো অধর্ম না করলে এমন জামাই হয় ! ওঁর ভীমরতি ধরেছিল, নইলে রাজ্যে আর পাত্তর ছিল না।"

বলাই একটু মুচকে হাসে ; তাচ্ছিল্যভরে দেওয়া পানটা বৌএর হাত থেকে নিয়ে বলে, "একটু চুন ! তারপর একটু থেমে বলে, "সঙ্গে না হয় একটু কালিও দিও !"

চপলা ভুরু কুঁচকে মুখ ঘুরিয়ে চলে যায়।

এবছর বাজার বড় মন্দা, নদীতে দাঁড়ের ঘা পড়ে না। দক্ষিণ থেকে দু'টি একটি শালতি কখন-বা আসে, লগি বেয়ে,—উত্তরের কুদ্‌ঘাটায় কেরানী নাক ডাকিয়ে ঘুমোয়—

"হ্যাঁ বাবা পেটো, বেশ করে বেড়োন্ দাও নইলে অত আয়েশ সইবে কেন? ফুলে মরে যাবে যে! গতরে ঘূণ ধরে যাবে! কাজ যেমন নেই, রোজ সময় করে একটু একটু বেড়ন দিচ্ছ ত?"

মেহরারু বলদটাকে রেহাই দিয়ে বললে—"নেহি বোলাই বাবু, এ বলদটো ভারি বদমাশ আছে, ইহার লিয়ে হামার বিলকুল লোকসান হয়ে গেলো। আর সব বলদ হামার নাল বাঁধাতে লাগে দু-আনা, আর ই-শালার খালি গিরাই লাগে একটাকা! তারপর নয়া রশ্‌শি —উভি দশ আনার কমতি নেই!"

অনেকগুলো গরুর গাড়ী ল্যাজ তুলে অতিকায় ফড়িঙের মত পড়ে ছিল। তারি একটায় বেশ আয়েশ করে বসে বলাই বললে— "তেমনি একটি বছরের মত যে খালাস বাবা! দুষ্টু গরুর সুখ ত ওই! ক্ষুর কখন পাতলা হবে না, ও আট দিন অন্তর নাল বাঁধাবার হাঙ্গামা নেই!"

ওসমান কাছেই বসে জীয়ুতের ভঁইষের নাল বাঁধছিল। লোহার নালে একটা গজাল ঠুকে বললে, "ঠিক বলেছেন বাবু! আমি এই বিশ বছর নাল বাঁধছি, একটা দুশমন গরুর পাতলা ক্ষুর দেখলাম না।"

"কিন্তু এত নাল বাঁধা-বাঁধিই বা কিসের রে বাপু! বসে বসে গাড়ি হাঁকাতে ত বোধ হয় ভুলেই গেলি! বলদগুলো কি আজকাল দাঁড়িয়ে নাল খোয়াচ্ছে, না সুরকি পটির নসীব ফিরল?"

জীয়ুৎ ছুটি বিড়ি বার করে, একটা বলাইএর দিকে এগিয়ে ধরল—"কাঁহা নসীব বাবু, কৌনো গোলামেঁ বিক্রি-উক্রি কুছু নাহি বা, আজ্ ছ রোজ হামার একগো খেপ মিলল না।"

নাল বাঁধা শেষ হয়ে গেছল। ওসমান মোষের পা থেকে দড়িটা খুলে নিতে নিতে বললে—"সত্যি এবছর বাজার এত ঢিলে কেন বলুন ত বলাইবাবু—"

মুখ থেকে একরাশ ধোঁয়া ছেড়ে বলাই বললে, "শহরে কি আর টাকা আছে রে বাপু, যে লোকে বাড়ী করবে!"

খানিক থেমে সকলের মুখের দিকে একবার চেয়ে নিয়ে বলাই আবার বললে, "একটাকার নোট বেরিয়েছে দেখেছিস্?

'হাঁ, দেখেছে!"—মেহ্রারু আরো কিছু বলতে যাচ্ছিল, বলাই তাকে বাধা দিলে, "খালি কাগজ! ওই কাগজ দিয়ে ভুলিয়ে সব টাকা বিলেতে চালান করে দিচ্ছে তা জানিস্?

এ খবরটা তারা কেউ জানত না বটে স্বীকার করলে।

"টাকা এদেশে থাকলে ত লোকে বাড়ী করবে! সব টাকাই যে বিলেতে!"

তিন জনেই মাথা নেড়ে জানালে—ঠিক কথা বটে—বলাইবাবু ধরেছেন ঠিক,—"আচ্ছা, বিলেতে টাকা পাঠাচ্ছে কেন?"

"কেন? আবার যে যুদ্ধ বাধবে রে!

"ফির্ লড়াই!"

বলাই গরুর গাড়িটায় চিত হয়ে শুয়ে পড়ে বললে, "তবে আর বলছি কি? সুরকি-পটিতে লোক চলতে পারত না, দু'মাস অন্তর রোলার ইঞ্জিন আসত রাস্তা মেরামত করতে! আর এখন?"

"আমি আর খাদেম এ রাস্তার নাল বেঁধে কুলিয়ে উঠতে পারতাম না বাবু"—ওসমান কথাটাকে শেষ করতে পারল না।

মেহ্রারু নদীর দিকে মুখ করে বসেছিল, উল্লসিত হয়ে হাঁকলে, "উ নাও আছে না কি আছে বোলাই বাবু ? দেখেন ফিরে !

বিস্ময়ের কথাইত ! পোণাঘাটের বাঁকের মাথায় ইটের ভরা দেখা দিয়াছে।

একটি নয় দু'টি নয়, পাঁচ পাঁচটি ইটের ভরা পোণাঘাটের বাঁকের মাথায় পর পর দেখা দিল। বলাই হাঁকলে, "কোন্ ঘাটে বাঁধবে মাঝির পো ?"

হালীর মাচা থেকে উত্তর এল, "হালদারদের গো হালদারদের !"

তা হালদারদের ছাড়া আর কাদেরই বা হওয়া সম্ভব !

রাস্তায় যেতে যেতে একটি লোক থেমে পড়ে জিজ্ঞাসা করলে, "কি বললে ? হালদারদের না ?"

সকলে মুখ চাওয়া-চাওয়ি করে একটু হাসল মাত্র। উত্তর দিলে না। লোকটা বিরক্ত হয়ে বলাইএর দিকে বিষদৃষ্টি হেনে চলে গেলে।—একটু যেন খুঁড়িয়ে !

"খোঁড়া-বাবুর চোখ টাটাচ্ছে !" ওসমান হাসতে লাগল।

খোঁড়া-বাবুর সঙ্গে হালদার কোম্পানির সতাসতীন সম্পর্ক। কার সঙ্গেই বা নয় ?

সুরকিপটিতে সাড়া পড়ে গেছে।

গরুর গাড়ির উপর বলাই চিত হয়ে শুয়েছিল। একে একে দু'জন সরে পড়েছে। প্রথমে গেল জীয়ুৎ—তার দামাদ আসবে, তাকে সওদা করতে যেতে হবে।

জীয়ুৎ যেতে না যেতে মুখ বেঁকিয়ে মেহ্রারু জানালে—জামাই এসেছে না আরো কিছু—ও শুধু খেপ্ মাংতে যাওয়া তা আর কে না বুঝতে পারে ; অত ছোট মেহ্রারু হতে পারে না। আপন

খুশীতে খেপ কেউ দেয়, বহুত আচ্ছা! নইলে খেপ পাবার জন্যে উমেদারি করতে হবে? আবার ভরা ঘাটে না লাগতে লাগতে,—ছোঃ—!

মেহরারুকেও কিন্তু তাড়াতাড়ি উঠতে হয়। নড়ালের পোল পেরিয়ে একবার নূতন চাক্কাটার কি হ'ল খোঁজ করতে যেতে হবে।

আজ সবারই দরকার নড়ালের পোলের দিকে!

খানিক চুপ করে থেকে চোখ বুজেই বলাই বললে, "ওসমান আছিস্!"

"হাঁ বাবু!"

"চুপি চুপি দু'পুঁটলি নিয়ে আয় দেখি।"

ওসমান আপত্তি করে বললে, "না না বাবু, আজ বড় বেলা হয়ে গেছে, ঘরে যান, সরকারমশাই আবার রাগ করবেন।"

মুদিত চোখেই হাত নেড়ে বলাই বললে, "বাজে কথা ফেলে তুই যা দেখি, দু'টি পুঁটলি আর আধসের রাবড়ি বুঝেছিস্? আমি ওই গুলিখোরের ঘাটে আছি।"

খানিক ওসমানকে নীরব দেখে বলাই বললে, "ঘাটে পাঁচ-পাঁচটা ভরা লেগেছে আবার ভাবনা? যা যা খপ্ করে আয়!"

"আজ্ঞে না বাবু. ভৌজি আপনার জন্যে বসে থাকবে—।"

বলাই একটু হেসে বললে, 'রাবড়িটা একটু লুকিয়ে আনিস্।'

অগত্যা ওসমান গেল।

বেলা বেশ বেড়ে গেছে। জীয়ুতের মোষটা নিজে নিজেই গিয়ে নদীতে নামল। কিন্তু বলাইএর ভ্রূক্ষেপ নেই। গরুর-গাড়িটার ওপর তেমনি ভাবেই এই প্রচণ্ড রোদে এলো গায়ে সে পড়ে রইল।

কিন্তু বেশীক্ষণ পড়ে থাকা গেল না।

পায়ে সুড়্‌সুড়ি লাগতেই চমকে ঘুম ভেঙে গেল।—"ফের

এসেছিস্ ছুট্‌কি। আজ তোর বাবাকে বলে দেবই!—দেখ্ তাহ'লে!"

কিন্তু ছুট্‌কি সে কথা শুনতে পায় কেমন করে! সে ত তখন তার নতুন রঙীন ডোরদার শাড়ী বাঁচিয়ে গোবর কুড়োতে অত্যন্ত ব্যস্ত!

খোঁড়া-বাবু আবার ফির্‌ছিল। দাঁড়িয়ে পড়ল। দাঁতে দাঁত চেপে কি একটা উদ্যত কথাকে সে দমন করলে তাও বোঝা গেল। বলাই কিন্তু তার ভ্রূকুটিকুটিল অগ্নিদৃষ্টির প্রত্যুত্তরে হেসে বললে, "বড়ি পিয়াস লাগল্ এ ছুট্‌কি, তনি মেহেরবানি করি কি ন।"—

খোঁড়া-বাবু এতখানিই বা সহ্য কেমন করে' করে!

ছুট্‌কি আবার ঘাড় বেঁকিয়ে মুখ ফিরিয়ে—মুখে কাপড় দিয়ে দুষ্ট হাসিটুকু লুকোবার ভান করে।

রাত অনেক হয়ে গেছে।

বলাই পা টিপে টিপে ঘরে গিয়ে ঢোকে। চপলা বই পড়ায় ব্যস্ত, ফিরেও তাকায় না। বলাই চুপ করে দাঁড়িয়ে খানিক আড়চোখে দেখে, তারপর খপ্ করে পাশে বসে পড়ে, বইটা হাত থেকে কেড়ে নেয়। ঝটকা দিয়ে বইটা আবার ছিনিয়ে নিয়ে চপলা রুক্ষস্বরে বলে, "ও আবার কি ন্যাকাপনা! সরে বোস্। ওসব গাঁজা-গুলির গন্ধ আমার সয় না!"

বলাই ভুরু দু'টো তুলে একটু মুচকে হাসে। বলে,—"মাইরি আজ মুখ শুঁকে দেখ, খাসা কচি আমের গন্ধ না পাও ত আমায় দূর করে দিও। তোমার জন্যেই শেষটা গাঁজা ছেড়ে চরস ধর্‌তে হ'ল।"

চপলা উত্তর দেয় না। বাতিটা নিবিয়ে দিয়ে বিছানায় গিয়ে শুয়ে পড়ে। তারপর আপনমনেই বলে, "মুখ নাড়তে লজ্জা করে না?

মানের ত একে সীমা নেই—গাড়োয়ান ইয়ার, ঠিকাদার ইয়ার, গরুর নাল বাঁধে যে মোছলমান, সেও ইয়ার। তাও না হয় হল। শেষটা বামুনের ছেলে হয়ে কৈবর্তর ঘাড়ধাক্কা খাওয়া। কোন্ মুখে সে আবার লোকসমাজে বেরোয়—দাঁত বের করে কথা ক'য়! দু'কান-কাটা বেহায়া! দড়ি কলসি জোটে না!"

কথাটা মিথ্যে নয়।

ক'দিন ধরেই খোঁড়া-বাবু প্রতিশোধ নেবার তক্কে ছিল। সুযোগও মিলতে দেরি হল না। কবে থেকে খোঁড়া-বাবু গুলিখোরের ঘাট আবার জমা নিয়েছে তা কে জানে। দুপুরে বলাই রোজকার মতই শিষ্যসাকরেদ সমেত মৌতাতের আড্ডাটি জমিয়েছে, এমন সময় দরওয়ান সমেত খোঁড়া-বাবু এসে হাজির। তারপর বেপরোয়া ঘাড় ধাক্কা। মৌতাত তখন বেশ জমে উঠেছে। শান্ত সুবোধ ছেলের মত সবাই বেরিয়ে এল।

ওসমান ছিল না। এসে শুনে বললে, "এইবার হাতে হাঁট্তে হবে, ঠেঙোব বায়না দিতে বলে আসি খোঁড়া-বাবুকে।"

বলাই হেসে বললে, "তা'হলে এতদিন ধরে ছাই নেশা করেছিস্। রক্ত যদি গরমই হ'ল তবে আব মানুষের বার হলি কোথায় ?"

ব্যাপারটা ওইখানেই থেমে আছে।

চপলা কথাগুলো বলে পাশ ফিবে শোয়। তারপর খানিক সব চুপচাপ। পূবের জানালা দিয়ে যে সামান্য গ্যাসের আলোটুকু আসে তাতে কেউ কাউকে দেখতে পায় না।

পেলে বোধ হয় ভাল হ'ত।

বলাই বিছানার ধাবে এসে বলে, "মাইরি, রাত্রে সব দোকান বন্ধ হয়ে গেছে, এখন দডিও পাব না কলসিও না। রাতটুকুর মত একটু সরে শুতে দাও।"

চপলা বিছানা থেকে নেমে মেজেতে আঁচল পেতে শোয়। বলাই বিনা বাক্যব্যয়ে বিছানায় এসে শোয়, খানিক এপাশ-ওপাশ করে, তারপর বলে, "উ, বেজায় গরম, ঘাটে যেতে হ'ল।"

বলাই বেরিয়ে যায়। চপলা বোধহয় ঘুমিয়ে পড়েছে। তার কাছ থেকে কোন সাড়াশব্দ পাওয়া যায় না।

ক'দিন ধরে খোঁড়া-বাবুর খিলে-ডিঙিটা পাওয়া যাচ্ছে না। তাজ্জব ব্যাপার!

কেউ বলে—"কুদ্‌ঘাটার গজের মধ্যে আট্‌কে আছে দেখে এলাম।

সরকার-মশাইএর জামাইএর নাকি ক'দিন ধরে পাত্তা নেই—।



ঘটির কাণায় লেগে শাঁখা-গাছটা গেল ভেঙে।

মা বললে, "যাবে না? অত খর-খর হলে যাবে না। ভাঙল ত এই বেস্পতিবারটায়?"

চপলা আর-একটা শাঁখা সজোরে আছড়ে ভেঙে বললে, "ভাঙুক—; ভাঙুক, সব ভাঙুক! সব যাক।"

মা গালে হাত দিয়ে চোখ কপালে তুলে বললে, "ওমা, কি হবে গো! কি অলুক্ষণে পোড়া-কপালি মেয়ে গো! এইস্ত্রী-মানুষ শাঁখা হু'টো ঠুকে ঠুকে ভাঙলে গা এই বেস্পতিবারে!"

চপলা হুম্ হুম্ করে ঘরে গিয়ে ঢুকে খিল দিয়ে বললে, ভেঙেছেই ত কপাল ত পুড়েইছে! আমার হাড়ও জুড়িয়েছে, তোমরাও নিশ্চিন্তি হয়েছ। একমাস ধরে একটা মানুষের কি আর অমনি খবর মেলে না! আছে কোন্ আঘাটায় আট্‌কে এতক্ষণ

দেখগে যাও! আর দেখবারই বা কার দায় পড়েছে! তোমাদের কাছে শ্যাল্ কুকুর বইত নয়!"

খবর মিল্ল।

কোমরে দড়ি দিয়ে পাহারাওয়ালা ধরে নিয়ে এল। খিলে-ডিঙি সমেত বলাই নড়ালের পোলের তলাতেই এসে হাজির! বলিহারি সাহস!—

বুড়ো সরকার-মশাই গিয়ে বললেন, "আমি বামুন হয়ে তোমার হাতে পৈতে জড়িয়ে মিনতি করছি বাবা, এবার মাপ করো।"

থোঁড়া-বাবু অত নরম মাটি নয়! অত সহজে সেখানে দাগ বসে না। বললে, "বিস্তর সয়েছি মশাই! আপনার জামাই, আর ভদ্রলোকের ছেলে বলে বিস্তর সয়েছি! এ সুরকি পটির কলঙ্ক!"

"তাত স্বীকার যাচ্ছি বাবা, তবে তোমরা যদি মাফ্ না কর তাহ'লে করবে কে? তোমরা হ'লে এ পটির মাথা।"

থোঁড়া-বাবু বলাইর দিকে ভ্রূকুটি করে চেয়ে বললে, "কিন্তু মাথাও মাঝে-মাঝে গরম হয়। বাছাধন পীরের সঙ্গে মাম্দোবাজি করতে গেছলেন যে!"

বলাই তখন পাহারাওয়ালাকে জিজ্ঞাসা করছে,—"সাহেব, তামাদের মুলুকে লুকিয়ে-চুরিয়ে নেশাটা আশটা চল্‌বে ত? নইলে বাবা বেহ্মহত্যার পাতক হবে!"

কথাটা জোরেই বলা হয়েছিল। সবাই শুনতে পেল।

থোঁড়া-বাবু সরকার মশাইর হাতটায় একটা টান দিয়ে বললে, শুনলেন ত'—গাঁজলা এখনও মরেনি। না মশাই, আমি কিছু করব না।"

কিন্তু শেষ পর্যন্ত দেখা গেল যে খোঁড়া-বাবু পারল। খোঁড়া-বাবুর দয়ালু ব'লে দুর্নাম পটিতে নেই। কিছু বোঝা গেল না।

বলাই বলে, "তোমার বাবাই ত সব মাটি করলে, ছেলেবেলায় পড়াশুনায় ভালো ছিলাম, সবাই বলত জলপানি পাব, তা অতদূর আর দেখবার ফুরসুত হয়নি; এবার ভাবলাম এতদিনে বুঝি ভবিষ্যদ্‌-বাণীটা ফলে গেল, সরকারের টাকাটা সৎপাত্রে পড়ল, তা তোমার বাবা হতে দিলে কি?"—রসিকতাটা ভাল জমে না। বলাই নিজেই হো হো করে হাসে। হাসিটাও যেন কেমন মনমরা। বলাইএর হোল কি?

চপলা কথা কয় না। বলাই আবার বলে,—"বিদেশে একটা চাকরি পাচ্ছি, যেতে বল ত যাই—"

"যমের বাড়ী একটা চাকরি মেলে না?"—চপলা তেমনি মুখ ঘুরিয়ে চলে যায়।

"মিলতে পারে, দরখাস্ত করে দেখিনি।"

বলাই বেরিয়ে যায়।



—ওসমান বলে, "সে কি আর এখানে আছে বাবু যে তাকে দেখতে পাবেন! ছুট্‌কিকে এখন পায় কে?"

বলাই জিজ্ঞাসা করে,—"তার মানে?"

খোঁড়া-বাবু তাকে মাসোহারা দেয় ত্রিশ টাকা—তার বাপকে দেয় দশ। তা ছাড়া নগদ কত দিয়েছে কে জানে!"

"আকলু রাজী হ'ল?"

ওসমান হাতের টাকাটা দু'বার বাজিয়ে বলে,—"দুনিয়া গোলাম—"

বলাই খানিকক্ষণ কি ভাবে—তারপর বলে, "হাঁ, খোঁড়া-বাবু নতুন খড়ের গোলা খুল্‌ল ?"

"খুল্‌বে না ? পটির সবাইকে কাণা করে দিলে রাবিশে আর ঘুষে। মুখার্জি-কোম্পানির মাল এখন কোথা থেকে যাচ্ছে ? চারটে লরীর ঠেলায় রাস্তা থর-থর করছে রাতদিন !

বলাই বলে, "বহুৎ আচ্ছা, চল্‌।"

চোখের চেহারা দেখে ভয় পেয়ে ওসমান বলে, "কোথায় বাবু ?"

"খোঁড়া-বাবুকে সেলাম দিতে।"

ওসমান ধরে রাখতে পারছিল না, কাতর হয়ে বললে, "বাবু, বড্ড বেসামাল হয়ে পড়েছেন, রাতও অনেক হ'ল, ইদিকে নয়—বাড়ী চলুন।"

বলাই তার হাতটা ধরে টানতে টানতে বলে, "চুপ, নড়ালের পোল আর কতদূর বলনা—"

"ওই ত দেখা যাচ্ছে বাবু, রাত দু'টো হ'ল।"

"তবে তুই যা !"—বলাই তার হাতটা ছেড়ে দিলে, কিন্তু নিজে টাল না সামলাতে পেরে হোঁচট্‌ খেয়ে পড়ল। ওসমান নিজেও বেশ টল্‌ছিল, তবু কোনরকমে ধরে তুলে আবার মিনতি করে বললে, 'কোথায় চলেছেন বাবু ?"

"এইটে খোঁড়া-বাবুর নতুন গোলা, না ?—বলাই থম্‌কে দাঁড়াল।

সমস্ত পটি নিস্তব্ধ। নড়ালের পোলের আলোগুলো নদীর স্থির জলে পড়ে ঝিক্‌ ঝিক্‌ করছিল।

"ফটকের তালা ভাঙতে পারবি ?"

ওসমান বলাইএর চোখের দিকে চাইল ; অন্ধকারে কিছু দেখা যায় না। বললে,—"বাবু বাড়ী চলুন।"

"পারবি কি না বল ?"

অনেকক্ষণ পরে উত্তর এল,—"পারব।"

তালা ভাঙা হ'ল। পকেটের বোতলটা বার করে নিঃশেষ করে তেলটা ঢেলে বলাই বললে, "দে দেশলাইটা—"

লোকে লোকারণ্য ! তিনটে দমকলে আগুন সামলাতে পারছিল না। আকাশ যেন তেতে রাঙা হ'য়ে উঠেছে। পোণাঘাট ছাড়িয়ে কেঠোপটি পর্যন্ত বাতাসে পোড়া খড়ের গন্ধ আর উড়ো ছাই !

ওসমানের কাঁধে ভর দিয়ে যেতে বলাই বললে,—"দেখ্‌লি সেলাম ? নেশাখোর মানুষ—আমাদের রাগ করতে নেই, তবে আমাদের সেলাম এমনি !"

কারা বলতে বলতে যাচ্ছিল, "আহা, গরীব বেচারা গো, সর্বস্ব দিয়ে গোলাটি করেছিল।"

"গরীব বললে হবে কি বাপু ! বেহ্মশাপ ! মহাপাতক না হলে অগ্নিদেব দেখা দেন না।"

"তোমার মাথা ! পাশেই খোঁড়ার গোলাটা তা'হলে রয়েছে কি করতে ! যত মহাপাতক করেছিল ঐ নিরীহ গরীব বেচারী !"

বলাইএর কানে কোন কথাই যায় না।